# দক্ষিণ আফ্রিকা দৌত্য-কাহিনী

শ্রীদেবপ্রসাদ সর্ব্বাধিকারী

২০ সুরি লেন
কলিকাতা

মূল্য ৸০ আনা

# মুখবন্ধ

সম্প্রতি রাষ্ট্রীয় সংস্কার সম্বন্ধে ভারতবর্ষে এবং বিলাতে যে তুমুল চেষ্টা হইতেছে, সে সম্বন্ধে দেশনায়ক ও দেশবিদেশের রাজনীতিকগণের নিকট সানুনয় আবেদন জানাইয়াছি যে, ভারতবাসী স্বাধীন উপনিবেশ-অধিকার না পাইলে সকল সংস্কার চেষ্টাই বিফল হইবে। Round Table Conference এবং Joint Parliamentary Committee প্রভৃতি সভাসমিতির মেম্বরগণকে ও Lord Irwin প্রভৃতি ভারত প্রেমিক মন্ত্রীগণকে একথা বার বার জানাইয়াছি। আমার পাপের প্রায়শ্চিত্ত এখনও শেষ হয় নাই। উপনিবেশ প্রত্যাবৃত্ত ৭০০ নরনারী ও বালক বালিকা কলিকাতার উপকণ্ঠে আকড়া মেটিয়াবুরুজ প্রভৃতি স্থানে সমবেত হইয়া অমানুষ কষ্ট ও নির্য্যাতন সহ্য করিয়াছেন ও করিতেছেন—এ বিষয়ে ঘোরতর প্রতিবাদ করিয়া সরকারের ও সাধারণের মনোযোগ আকর্ষণ করিবার অপরাধে সরকার বাহাদুর আমাকে কঠিন দণ্ডে দণ্ডিত করিবার ব্যবস্থা করেন। এই দুর্ভাগ্য ঔপনিবেশিকগণের দুর্দ্দশা মোচনের উপায় উদ্ভাবন কল্পে ভারত গভর্ণমেণ্টের ইঙ্গিত মতে বাঙ্গালা গভর্ণমেণ্ট এক কমিটী সৃষ্টি করেন—এবং দণ্ডস্বরূপ আমারই উপর এই কমিটীর সভাপতিত্বের ভার পড়ে। সরকারের করুণ ব্যবহারে আংশিক দুঃখ মোচন হইয়াছে কিন্তু আসল কথার মীমাংসা হয় নাই। কমিটীর সকল প্রস্তাবই এখনও বিচারাধীন। ঔপনিবেশিকগণের উপনিবেশ প্রত্যাবর্ত্তনের কোন ব্যবস্থাই এখনও হয় নাই। ব্যক্তিগত হিসাবে ইহাতে আমার ক্ষতি বিস্তর—অমানুষ পরিশ্রমের ফলে শরীর ভাঙ্গিয়া পড়িল কিন্তু

যাহাদের মঙ্গলের জন্য এই চেষ্টা ও পরিশ্রম তাহাদের কিছুই করিতে পারিলাম না। অন্ন বস্ত্র ও ঔষধ অভাবে তাহাদের নিদারুণ যন্ত্রণার উপশম করিতে পারিলাম না—এই সকল হতভাগ্য আমাদিগকে নিত্য অভিসম্পাত করিতেছে। ইহাতে কোন পক্ষেরই মঙ্গলের সম্ভাবনা নাই একথা বলিবার ও বুঝাইবার জন্য এতদিন পরে দক্ষিণ আফ্রিকার দৌত্যকাহিনীর কঙ্কাল ( skeleton ) লোক নয়নগোচর করিলাম।

গ্রন্থ প্রকাশ সম্বন্ধে কলিকাতা রেফিউজের সুপারিণ্টেণ্ডেণ্ট শ্রীযুক্ত বাবু হেমেন্দ্রলাল চৌধুরী এবং আমার পরম স্নেহাস্পদ শ্রীমান পার্ব্বতী-প্রসন্ন ঘোষের নিকট প্রভূত সাহায্য পাইয়াছি, তাহা না পাইলে শারীরিক গ্লানি সত্ত্বে এ পুস্তক প্রকাশ সম্ভব হইত না, এজন্য আমি তাঁহাদের নিকট বিশেষ ঋণী।

# দক্ষিণ আফ্রিকা দৌত্য-কাহিনী

## পূর্ব্বকথা

ভারতবাসী এবং ভারত গভর্ণমেণ্টের চক্ষে দক্ষিণ আফ্রিকার ভারতীয় অধিবাসিগণ বহুদিন বিশেষ স্থান অধিকার করিয়া রহিয়াছে। দক্ষিণ আফ্রিকা, বিশেষতঃ নেটাল ও ডারবান প্রদেশ ভারতবাসীর চেষ্টা, পরিশ্রম, অধ্যবসায় ও সহিষ্ণুতার ফলে স্বর্ণপ্রসূ হইয়াছে। তাহার ফল উপভোগ করিতেছে শ্রমকাতর, অসহিষ্ণু ও অধীর বোয়ার ও অন্যান্য শ্বেত অধিবাসিগণ। শুধু ফল উপভোগ করিয়াই তাহারা সন্তুষ্ট নহে, ভারতবাসীর প্রতি নানারূপ অত্যাচার, নির্য্যাতন ও পীড়ন বহুদিন হইতে চলিয়াছে, এখনও চলিতেছে। বাণিজ্য, বসবাস ও সাধারণ নাগরিক-ভোগ্য অধিকাংশ অধিকার হইতে তাহারা সম্পূর্ণ বঞ্চিত; অথচ তাহাদের ন্যায় সহিষ্ণু নাগরিক সাম্রাজ্যের কোনও অংশে নাই বলিলেও অত্যুক্তি হয় না। বোয়ার যুদ্ধের সময়ে ভারতীয় অধিবাসিগণ প্রাণ দিয়া ও অর্থ দিয়া ব্রিটিশ গভর্ণমেণ্টের প্রভূত উপকার করিয়াছেন এবং তাহার ফলে বোয়ার জাতি ভারতবাসীর প্রতি বিশেষ ঈর্ষ্যা ও বিদ্বেষ প্রদর্শন করিয়া আসিতেছে।

ব্রিটিশ গভর্ণমেণ্ট এবং ভারতীয় গভর্ণমেণ্ট এই নির্য্যাতন ও পীড়নের প্রতিষেধ চেষ্টা করিয়াছেন, কিন্তু তাহা ফলবতী হয় নাই। এই প্রতিষেধ-কল্পে ১৯২৫ খৃষ্টাব্দে ভারত গভর্ণমেণ্টের পক্ষ হইতে দৌত্য অভিপ্রায়ে এক ডেপুটেশন প্রেরিত হয়। তাহার ফলে, সাময়িক কোন কোন উপকার হইয়াছিল। আর কিছু না হউক, দক্ষিণ আফ্রিকা সম্বন্ধে "গোলটেবিল বৈঠকে"র (Round Table Conference) ব্যবস্থা হইয়াছিল। মাদ্রাজের সিভিলিয়ান মিঃ (পরে স্যার) জর্জ্জ প্যাডিসন্ (George Padison) এবং যুক্তপ্রদেশের উকিল সৈয়দ রেজা আলি এই ডেপুটেশনে প্রেরিত হন। স্থানীয় ভারতবাসিগণ তাহাদের নিকট করুণকাহিনী উপস্থিত করিতে অস্বীকার করেন এবং বলেন যে, তাহাদের পক্ষ হইয়া ভারতীয় ব্যবস্থা পরিষদে (Indian Legislative Assembly) ও উচ্চ রাষ্ট্রীয় পরিষদে (Council of State) যে সকল সভ্য অত্যাচার নিবারণকল্পে চেষ্টা করিয়াছিলেন, তাহাদের মধ্যে কেহ ডেপুটেশনে যোগ না দিলে ডেপুটেশনের কার্য্যের প্রতি তাঁহাদের আস্থা নাই। তদানীন্তন বড়লাট লর্ড রিডিং (Lord Reading) আমাকে অনুরোধ করিয়া ডেপুটেশনে যোগদানের জন্য প্রেরণ করেন। দক্ষিণে কেপটাউন (Cape Town) হইতে উত্তরে ভিক্টোরিয়া ফলস্ (Victoria Falls) পর্য্যন্ত দক্ষিণ-আফ্রিকার সকল স্থানেই আমাদের যাইবার সুযোগ হইয়াছিল এবং সেই সুদীর্ঘ পর্য্যটনের কাহিনী আংশিক ভাবে লিপিবদ্ধ হইল। দক্ষিণ আফ্রিকা সম্বন্ধে বাংলা ভাষায় অতি অল্পই আলোচনা হইয়াছে। যে সকল কথা রাজনৈতিক কারণে তখন বলিবার উপায় ছিল না, এবং এখনও নাই, তাহা বলিতে পারিলাম না। সাধারণভাবেই কাহিনী বিবৃত হইল।

আমরা আসিবার সময়ে দক্ষিণ-আফ্রিকা-গভর্ণমেণ্টের প্রতিনিধিগণকে ভারতবর্ষে আসিয়া স্বচক্ষে দেশের ও দেশবাসীর অবস্থা দেখিবার

জন্য আমন্ত্রণ করিয়াছিলাম। তাঁহারাও আসিয়াছিলেন। তাহার পরে স্যার মহম্মদ হবিবুল্লার নেতৃত্বে ভারত গভর্ণমেণ্টের পক্ষ হইতে দ্বিতীয় ডেপুটেশন দক্ষিণ আফ্রিকায় যান এবং বহু বিচার ও জল্পনার ফলে ভারতবর্ষের পক্ষ হইতে একজন "এজেণ্ট জেনারেল" (Agent General) নিযুক্ত করা স্থির হয়। রাইট অনারেব্‌ল শ্রীনিবাস শাস্ত্রী, স্যার কুর্ম্ম রেড্ডী ও মিঃ টাইসন এই কার্য্যে পর পর নিযুক্ত হন। এক্ষণে স্বর্গীয় রাজা স্যার হরনাম সিংহের সুযোগ্য পুত্র শ্রীযুক্ত মহারাজা বাহাদুর সিংহ এই কার্য্যে নিযুক্ত আছেন। উপকার কিঞ্চিৎ পরিমাণে হইয়াছে। বিশেষতঃ, লোক-শিক্ষার বিস্তার আরম্ভ হইয়াছে; কিন্তু নানারূপে যেরূপ নির্য্যাতন চলিতেছিল, তাহা প্রায় সমানই রহিয়াছে। স্থায়ীরূপে বাস ও ব্যবসায়ের অধিকার শ্বেত ঔপনিবেশিকদিগের সহিত সমান হওয়া দূরে থাক, ক্রমশঃ নষ্ট হইতেছে। নূতন নূতন আইনের সুদৃঢ় নাগপাশের দ্বারা ভারতীয় অধিবাসিগণ দিন দিন হৃতবীর্য্য হইয়া পড়িতেছেন। উন্নতির কোন সম্ভাবনা দেখা যায় না, আশা অত্যন্ত ক্ষীণ। ভারতীয় গভর্ণমেণ্টের বিশেষ অমত সত্ত্বেও ভারতীয় অধিবাসিগণকে ক্রমশঃ নানা উপায়ে দক্ষিণ আফ্রিকা ত্যাগ করিয়া আসিবার ব্যবস্থা হইতেছে। ভারত হইতে নূতন ঔপনিবেশিক যাইবার কোন পথ বা উপায় নাই; যাঁহারা আছেন তাঁহাদিগকে এইরূপে বাধ্য করিয়া বা প্ররোচনা দ্বারা দক্ষিণ আফ্রিকা ত্যাগ করান হইতেছে। আমরা যে সময়ে দৌত্য-কার্য্যে যাই, তখন স্ত্রীলোক, পুরুষ, শিশু লইয়া নেটাল, কেপ প্রোভিন্স, ট্রান্সভাল্ এবং অরেঞ্জ-রিভার-ফ্রী-ষ্টেট, (Natal, Cape Province, Transval and Orange River Free State) এই চারি প্রদেশে মাত্র ১ লক্ষ ৬০ হাজার ভারতবাসী ছিল। নৈসর্গিক এবং অনৈসর্গিক নিয়মে লোক-সংখ্যার হ্রাস হইতেছে এবং নৈসর্গিক নিয়মে যে বৃদ্ধি সম্ভব এবং উচিত, নানা কারণে তাহা

নগণ্য। অতএব এই মুষ্টিমেয় ভারতবাসী দক্ষিণ আফ্রিকা হইতে শীঘ্রই দূরীভূত ও লুপ্ত হইবে। পরিশ্রমী ভারতবাসীর বাসস্থানের চিহ্ন থাকিবে না, দক্ষিণ আফ্রিকা ভারতবাসী-শূন্য হইবে। আফ্রিকা দেশের স্থানীয় আদিম অধিবাসীর মধ্যে পৃথিবীর অন্যান্য স্থানের ন্যায় নবজীবন দেখা দিয়াছে; তাহারা নিজ অধিকার সাব্যস্ত করিতে চায় এবং সে সম্বন্ধে দক্ষিণ এবং পূর্ব্ব আফ্রিকাতে আন্দোলন ক্রমশঃ বাড়িতেছে। সময়ে সময়ে কোথাও কোথাও বিপ্লবও বাধিতেছে; কিন্তু তাহা ক্ষণস্থায়ী, নিষ্ফল এবং হানিকর। শ্বেত অধিবাসিগণ এই অজুহাতে ভারতবাসিগণকেও ন্যায্য নাগরিক অধিকার দিতেও অসম্মত। এই অসম্মতির প্রতিবাদে গভর্ণমেণ্ট যথেষ্ট চেষ্টা করিয়াও কৃতকার্য্য হইতে পারেন নাই। এ বিষয়ে আমাদের গভর্ণমেণ্টের নিকট যথেষ্ট সহানুভূতি পাওয়া যাইতেছে না। দুর্ভাগ্যবশতঃ, এই গুরুতর সমস্যা "লীগ-অব-নেশন্সে"র (League of Nations) পরিষদে্ উপস্থিত করিতে পারা যাইবার সম্ভাবনা নাই। ১৯৩০ সালের সেপ্টেম্বর মাসে "লীগ-অফ্-নেশনে"র মহাসভায় অন্যতম প্রতিনিধি হইয়া জেনেভায় আমার যাইবার সৌভাগ্য ঘটিয়াছিল। "লীগ" মহাসভায় ভারতবর্ষের এবং ভারতীয় প্রতিনিধিগণের এখন যে অবস্থা ও অধিকার, তাহাতে ভারতীয় বা ভারতবাসী সংক্রান্ত কোন প্রশ্ন উত্থাপনের সম্ভাবনা নাই। দক্ষিণ আফ্রিকার "ইউনিয়ন গভর্ণমেণ্ট"র প্রধান মন্ত্রী জেনারেল হার্টজহগ্ (General Hertzog) এবং তাঁহার সহযোগিগণের সহিত এ বিষয়ে মহাসভা বৈঠকের সময়ে আমার আন্দোলন ও আলোচনা চলিয়াছিল। তাঁহারা এ বিষয়ে কিছুমাত্র আমল বা প্রশ্রয় দিতে প্রস্তুত নহেন; বরং স্থানীয় আফ্রিকান অধিবাসিগণের দোহাই দিয়া আমাদের সামান্য অধিকার খর্ব্ব করিবার জন্য বদ্ধপরিকর। তাঁহারা বলেন—"তোমাদের নিজের দেশে স্বায়ত্ত-শাসন-প্রণালী নাই, আমাদের আছে

এবং পূর্ণভাবেই আছে; আমরা তাহা আরও বাড়াইব। ব্রিটিশ গভর্ণমেণ্টের এ বিষয়ে হস্তক্ষেপ করিবার অধিকার নাই, এবং তাহা করিতেও দিব না। ইচ্ছা করিলে ব্রিটিশ সাম্রাজ্য হইতে বিচ্ছিন্ন হইতে পারি, সম্পূর্ণ স্বাধীন হইতে পারি—আমরা সে অধিকার ঘোষণা করিতেছি ও করিব।"

বাস্তবিক পক্ষে, তাঁহারা এবার সাম্রাজ্য মহাসভায় ( Imperial Conference ) এবং তদানুষঙ্গিক অন্যান্য সভায় এবং ভোজে একথা মুক্তকণ্ঠেই ঘোষণা করিয়াছেন। অতএব দক্ষিণ আফ্রিকায় এবং পূর্ব্ব আফ্রিকায় ভারতবাসিগণের তুর্দ্দিন ঘনাইয়া আসিতেছে। আইনের কঠোরতা ক্রমশঃ বাড়িতেছে, আরও বাড়িবে। দক্ষিণ আফ্রিকা ভারত-কংগ্রেসের প্রতিনিধিগণ এ বিষয়ে তীব্র আন্দোলন করিতেছেন, লেখালেখি করিতেছেন, সময়ে সময়ে বিলাতে প্রতিনিধি প্রেরণও করিতেছেন। এই ভাগ্যহীন ভারতবাসিগণ সম্বন্ধে পূর্ব্বে ব্যবস্থা-পরিষদ্, রাষ্ট্র-পরিষদ্ ( Legislative Assembly, Council of State ) প্রভৃতিতে আন্দোলন আলোচনা দ্বারা ভারত গভর্ণমেণ্টের স্বপক্ষতাচরণ এবং বলাধান আংশিকভাবে সম্ভব হইত। এখন সে সব যত্ন চেষ্টা শিথিল হইয়া গিয়াছে। দক্ষিণ আফ্রিকায় এবং পূর্ব্ব আফ্রিকায় যে ভারতীয় নরনারীগণ সযত্নে নিমন্ত্রিত হইয়া গিয়াছিল এবং যাহাদের যতদূর সম্ভব লাঞ্ছনা চলিতেছে, তাহাদের কথা আর কেহ মনে করে না, আর কেহ বলে না—আমরা এখন নিজেরটি লইয়াই ব্যস্ত ও বিপন্ন, বিদেশে যাহারা রহিয়াছে, তাহাদের কথা কে ভাবে? এ বিষয়ে ভারত গভর্ণমেণ্টের ব্যবস্থাপরিষদ ( Legislative Assembly ) এবং রাষ্ট্রপরিষদের ( Council of State ) বিশেষভাবে দৃষ্টি আকর্ষণ আবশ্যক। দক্ষিণ আফ্রিকার অবস্থা সম্বন্ধে বাংলা কাগজে বিশেষভাবে আলোচনা হয় নাই। এই গুরুতর বিষয়ে দেশবাসীর মনোযোগ

আকর্ষণ অভিপ্রায়ে কয়েকজন দেশহিতৈষী দক্ষিণ আফ্রিকা ভ্রমণ-কাহিনী প্রকাশের জন্য বারম্বার বিশেষ অনুরোধ করিয়াছেন। সেই অনুরোধের বশবর্ত্তী হইয়া এই অসম্পূর্ণ আখ্যান প্রকাশিত হইতেছে।

আমাদের আফ্রিকা অবস্থানকালে আমরা কয়েকজন ইংরাজ, ডচ্ ও বোয়ার মহাপুরুষের সহায়তা ও সহানুভূতি পাইয়াছিলাম। তাঁহাদের মধ্যে প্রিটোরিয়ার মহানুভব বিশপ নেভিল ( Bishop Neville of Pretoria ) প্রধান। মহাযুদ্ধের পর টক্ এইচ্ ( Toc H ) নামে জগদ্ব্যাপী যে সেবাসঙ্ঘের প্রতিষ্ঠান হইয়াছে, তাহার মূলে বিশপ নেভিল ( Bishop Neville ) এবং মহাযুদ্ধে নিহত তাঁহার ভ্রাতা ছিলেন।

এজন্য নেভিলের নাম এ ক্ষেত্রে বিশেষভাবে স্মরণীয়। বিশপ নেভিল ভারত-প্রেমিক। ঢাকা ইউনিভারসিটি স্থাপনের পর বিশপ নেভিল তথায় ভাইস্-চ্যান্সেলার (Vice-chancellor) পদে অধিষ্ঠিত হইয়া আসিবার কথা ছিল, ঘটনাচক্রে ঘটে নাই। ইহা বাঙ্গালীর দুরদৃষ্ট। তিনি আসিলে, ঢাকা ইউনিভার্সিটির অন্য আকার হইত। এ তথ্য অতি অল্প লোকই জানে যে, বিশপ নেভিল দক্ষিণ আফ্রিকায় ভারতবাসীর উপকারের জন্য এখনও বিশেষভাবে চেষ্টা করিতেছেন; কিন্তু সার্থকতা লাভ করিতে পারিতেছেন না। সম্প্রতি আমি তাঁহার নিকট হইতে একখানা পত্র পাইয়াছি। তিনি তাহাতে লিখিতেছেন :—

"I don't think there is anything very cheerful that I can report about Indians in South Africa. The truth is we are under a most re-actionary Government here, and on all colour questions they are most intractable, because they are in the clutch of fear."

এই পত্র পাইয়া দক্ষিণ আফ্রিকায় ভারতবাসীর ভাগ্য সম্বন্ধে আমি

শুধু সন্ধিহান নই, প্রায় নিরাশ হইয়াছি। নিরাশের আশা ভগবান, তাঁহাকে স্মরণ করিয়া ভবিষ্যতের দিকে চাহিয়া থাকিতে হইবে।

দক্ষিণ আফ্রিকায় ভারত-নির্য্যাতন-আইন এতদিন ধূমায়িত ছিল, তাহার প্রকোপ এখন আবার ক্রমশঃ বাড়িতে আরম্ভ হইয়াছে। দক্ষিণ আফ্রিকায় আমাদের কমিশনের কর্ম্মকালে প্রধান উদ্‌যোগী সহকর্ম্মী ও সহায়ক ছিলেন ভারত-প্রেমিক নমস্য মহাপুরুষ রেভারেণ্ড এণ্ড্রুজ (Rev-Andrews)। তিনি তীব্র তেজের সহিত চিরদিন ভারতীয় নিগ্রহ বিষয়ে ঘোরতর আপত্তি করিয়া আসিতেছেন। তাঁহাকে দক্ষিণ আফ্রিকার এক খৃষ্টান গির্জ্জায় সাময়িক যাজকতা করিতে অনুরোধ করা হয়; সেই গির্জ্জায় "কালা আদমীর" প্রবেশ নিষেধ বলিয়া তেজের সহিত রেভারেণ্ড এণ্ড্রুজ সে যাজকতা করিতে অস্বীকার করেন। ইনি মহাকবি রবীন্দ্রনাথের অনুরক্ত ভক্ত ও শিষ্য। তাঁহারই সহচর হইয়া বহুদিন ইউরোপ এবং আমেরিকাতে ভ্রমণ করিতেছিলেন, সম্প্রতি দক্ষিণ আফ্রিকায় ভারতবাসিগণের আর্ত্তনাদে ক্ষুব্ধ ও অস্থির হইয়া নির্য্যাতনের প্রতিকার-মানসে রেভারেণ্ড এণ্ড্রুজ পুনরায় সেখানে গিয়াছিলেন। নির্য্যাতক-আইন নিরোধের জন্য ও অন্যান্য প্রতিকার চেষ্টায় এণ্ড্রুজ সাহেব রাজপুরুষ ও রাজনীতিজ্ঞগণের নিকট তুমুল আন্দোলন আরম্ভ করিয়াছেন। ফলে কি হইবে ভগবান জানেন। সেইজন্য দক্ষিণ আফ্রিকাস্থ ভারতীয়গণের দুরবস্থার প্রতি সাধারণের মনোযোগ আকর্ষণ নিতান্ত প্রয়োজনীয় বোধে এই আখ্যান প্রকাশ করিতেছি। ইহার সফলতা ভগবদিচ্ছাধীন।

## উত্তর—দক্ষিণ

৩রা ডিসেম্বর, ১৯২৫।

এক সপ্তাহ পূর্ব্বে কেহ বলিলে বিশ্বাস করিতে পারিতাম না যে, পুনরায় সুদূর প্রবাস-যাত্রা ভাগ্যে আছে। বিশেষতঃ, এই সময়ে (১৯২৫ সালের ডিসেম্বর মাসে) "কাউন্সিল অব্ ষ্টেট" সভার প্রথম পাঁচ বৎসরের কার্য্য শেষ হইবার পর পুনরায় পাঁচ বৎসরের জন্য সাধারণ নির্ব্বাচনের কথা। বাঙ্গালা দেশেও সে পালা আরম্ভ হইয়াছিল। আমি পুনরায় নির্ব্বাচনপ্রার্থী হইব না, এইরূপ স্থির করিয়াছিলাম; কিন্তু বন্ধুবর্গের ও সহ-কর্ম্মিগণের সনির্ব্বন্ধ অনুরোধে আবার সভ্যপদ-প্রার্থী হইয়া দাঁড়াইয়াছিলাম। ইলেক্‌সনের ব্যাপার কিরূপ গুরুতর ও শ্রমসাপেক্ষ তাহা অনেকেই জানেন। আজকাল তাহার গুরুত্ব আরও অধিকতর। সমস্ত পশ্চিম বঙ্গ অর্থাৎ ১১টী জেলা ও তদন্তর্গত ৫৭টী মহকুমা এবং সমগ্র কলিকাতা সহরতলী ব্যাপিয়া এই নির্ব্বাচনের ভোটারগণ ছড়াইয়া আছেন; এই বিস্তীর্ণ প্রদেশে প্রায় এক হাজার ভোটারের সহিত বারংবার পত্র ব্যবহার ও দেখা শুনা করিয়া নির্ব্বাচনের পথ প্রস্তুত করিতে হয়। সুতরাং এজন্য ৺পূজার পর হইতেই আমাকে কিরূপ ব্যস্ত থাকিতে হইয়াছিল, তাহা সহজেই অনুমেয়।

কর্ম্ম-সূত্রের গতি মানববুদ্ধির অতীত। কার্য্য যখন বহুদূর অগ্রসর হইয়াছে এবং প্রভূত পরিশ্রমে ফল যখন প্রায় করতলগত ও নির্ব্বাচনের জন্য আমার নাম প্রেরিত হইয়াছে, এমন সময়ে হঠাৎ তদানীন্তন রাজপ্রতিনিধি লর্ড রিডিং আমাকে একদিন সন্ধ্যার প্রাকালে 'বেলভিডিয়ার' প্রাসাদে ডাকিয়া পাঠাইয়া বলিলেন যে, দক্ষিণ আফ্রিকার ভারতবাসিগণের প্রতি বহু বৎসর ধরিয়া যে নির্য্যাতন

চলিয়া আসিতেছে, তাহার প্রতিকার চেষ্টায় স্থানীয় তথ্য নিরূপণের জন্য ভারত গভর্ণমেণ্ট দক্ষিণ আফ্রিকার গভর্ণমেণ্টের সম্মতিক্রমে এক ডেপুটেশন পাঠাইয়াছেন। ডেপুটেশনের দুইজন সভ্য, মিঃ প্যাডিসান এবং সৈয়দ রেজা আলি ও সেক্রেটারী মিঃ বাজপাই ১৫ দিন পূর্ব্বে দক্ষিণ আফ্রিকার জন্য যাত্রা করিয়াছেন; একজন হিন্দু সভ্য পাঠান বিশেষ প্রয়োজন বলিয়া তিনি আমাকে মনোনীত করিয়াছেন। সে জন্য আমাকে অবিলম্বে দক্ষিণ আফ্রিকায় যাইবার জন্য বিশেষ অনুরোধ করিলেন; কারণ বিলম্বে কার্য্য-হানির সম্ভাবনা।

"লেজিস্‌লেটিভ্ এসেম্ব্লী"তে ৩ বৎসর ও "কাউন্‌সিল অব্ ষ্টেটে" দুই বৎসর আমি দক্ষিণ-আফ্রিকানিবাসী হতভাগ্য উৎপীড়িত ভারতবাসিগণের প্রতি নির্য্যাতনের বিরুদ্ধে বহু বাদানুবাদ ও আলোচনার অবতারণা করিয়াছিলাম; বোধ হয় উহাতে কিছু ফলও হইয়াছিল। দক্ষিণ আফ্রিকার "ইউনিয়ন গভর্ণমেণ্ট" ও ইউরোপীয় প্রজাবর্গ প্রবাসী ভারতবাসীদিগের প্রতি যে অবিচার ও নির্য্যাতন করিতেছে, তাহার প্রতিরোধের জন্য আমি "কাউনসিল অব্ ষ্টেটে"র সভায় এ প্রস্তাব করিয়াছিলাম যে, দক্ষিণ আফ্রিকার ইউরোপীয় অধিবাসিগণের প্রতিকূলে ভারতবর্ষে তদনুরূপ প্রতিকারকার্য্য (Retaliatory) ব্যবস্থা করা হউক। গভর্ণমেণ্টের বিশেষ আপত্তি সত্ত্বেও সে প্রস্তাব গৃহীত হয় এবং "Reciprocity Act" নামে তাহা আইনবদ্ধ হয়। নব-নিযুক্ত ডেপুটেশনে একজন ইংরাজ ও একজন মুসলমান প্রতিনিধি উপস্থিত হইবার পর স্থানীয় ভারতবাসিগণের মধ্যে এ বিষয়ে তুমুল আন্দোলন হইবার সংবাদ ভারত গভর্ণমেণ্টের নিকট পৌঁছে এবং দক্ষিণ আফ্রিকা-নিবাসী ভারত-সন্তানগণের হিতকামী একজন হিন্দু সভ্য শীঘ্র প্রেরণ করিবার প্রয়োজনীয়তা প্রতীয়মান হয়। হিন্দু সভ্য শীঘ্র উপস্থিত না হইলে, ডেপুটেশনের কার্য্য রীতিমত চলিতেছে না; অতএব

হিন্দু সভা আগামী জাহাজে যাওয়া নিতান্ত প্রয়োজন—একথা লর্ড রিডিং বার বার উল্লেখ করিয়া, আমায় যত শীঘ্র সম্ভব রওনা হইবার জন্য জেদ করিলেন। আমার ইলেকসন্ কথার উল্লেখ করিয়া বলিলেন, "সেটা তোমার নিজের ব্যক্তিগত কাজ, এটা তোমার দেশের ও দেশবাসীর কাজ। তাহার উপর রাজপ্রতিনিধির সনির্ব্বন্ধ অনুরোধ। অতএব এ বিষয়ে তুমি কি স্থির করিবে তাহা বুঝিতে আমার বিলম্ব বা দ্বিধাবোধ হইতেছে না।" একথার উপর আর কি কথা চলিতে পারে? আমার শরীরের অবস্থার জন্য আমার আত্মীয়-স্বজন এ সময়ে এতদূরে যাইতে দিতে নারাজ—একথার উত্তরে রাজপ্রতিনিধি বলিলেন, "যেরূপে হউক, তোমায় আগামী জাহাজে রওনার জন্য প্রস্তুত হইতেই হইবে। ভগবান শুভকার্য্যে সহায়, তিনিই তোমায় রক্ষা করিবেন। তোমার সাহায্য ও সুবিধার জন্য তোমার ডাক্তার পুত্রের তোমার সহিত যাইবার ব্যবস্থা করিয়া দিতেছি।"—তাহাই হইল। তাহার উপর আর কোন কথা চলে না। এতাদৃশ নির্ব্বন্ধের প্রত্যাখ্যান অসম্ভব। আত্মীয়-স্বজন, বন্ধুবর্গ এবং যাঁহারা "কাউন্সিল অব ষ্টেটে"র নির্ব্বাচন সম্বন্ধে যথার্থ সাহায্য করিতে-ছিলেন, তাঁহারা সকলেই ক্ষুণ্ণ হইলেন। বরাবর যখন দক্ষিণ আফ্রিকা-প্রবাসী আমার স্বদেশবাসীর কল্যাণ-কামনায় পরিশ্রম করিয়া আসিয়াছি, তখন তাহাদের যথার্থ সাহায্য করিবার এই অবসর ভগবৎ-প্রেরিত ভাবে উপস্থিত হওয়াতে, নিজের ক্ষুদ্র স্বার্থের ও সুবিধার দিকে না চাহিয়া মহৎ কর্ত্তব্য স্কন্ধে তুলিয়া লওয়া ছাড়া গত্যন্তর রহিল না।

এবার বর্ষ-প্রবেশের, অগ্রহায়ণ মাসের ফল "ম্লেচ্ছবিরোধাৎ প্রতিপত্তি ও প্রবাসযাত্রা"। দক্ষিণ আফ্রিকায় ইউরোপীয়েরা প্রবাসী ভারতবাসিগণের সহিত বিরোধ বাধাইয়াছে; সুতরাং এই ব্যাপারকেই

জ্যোতিষ-মতে "ম্লেচ্ছবিরোধ" বলিয়া ধরা যাইতে পারে। সুদূর প্রবাসযাত্রারও সূচনা হইল। এখন প্রতিপত্তি কি বিপত্তি হইবে, তাহা ভবিষ্যতের গর্ভে নিহিত।

এমন সময়ে, এই বয়সে শরীরের এই অবস্থায়, এই সুদূর প্রবাস-যাত্রার বিরুদ্ধে ঘরে বাহিরে যে প্রবল আন্দোলন উঠিল এবং চোখের জলের বাঁধন দিবার যে বিফল চেষ্টা হইল, তাহার সবিস্তার বর্ণনার প্রয়োজন নাই। যখন কর্ত্তব্যের বোঝা মাথায় তুলিয়া লইয়াছি, তখন এ সকল বাধা সহজেই কাটান সম্ভব না হইলে, কষ্টে সৃষ্টে সকলের মত ক্রমশঃ করিয়া লইতে পারিলাম। পরিবারবর্গের সকাতর অনুরোধ ও লর্ড রিডিং'এর সহৃদয়তায় ও সাহায্যে কনিষ্ঠ পুত্র নিখিলচন্দ্র এবার প্রবাসযাত্রার সাথী হইল। পুত্র, সেবক ও ডাক্তার এই তিন মূর্ত্তিতে নিখিলচন্দ্র সাথী হওয়ায় অনেক যন্ত্রণার ও ভাবনার লাঘব হইল। এখানে সমস্ত ভার জ্যেষ্ঠ পুত্র নির্ম্মলচন্দ্রের উপর দিয়া, জনে জনে সকলের নিকট বিদায় লইয়া, সকলের আশীর্ব্বাদ ও শুভ-ইচ্ছা গ্রহণ করিয়া, পিতৃ-মাতৃ-পাদপদ্ম স্মরণ পূর্ব্বক শ্রীভগবানের নাম লইয়া আবার সুদূর প্রবাস-যাত্রা আরম্ভ হইল। জয় জগদীশ হরে!

কাগজ-পত্র বুঝিয়া লইবার জন্য এবং দিল্লীতে রাজপুরুষগণের সহিত কথাবার্ত্তা কহিবার জন্য দিল্লী হইয়া যাইতে হইল। ৯ই ডিসেম্বর 'কারাপারা' (Karapara) জাহাজে 'ডার্ব্বাণ' (Durban) যাত্রা করিতে হইবে। কলিকাতা হইতে দিল্লী যাত্রাকালে মিঃ গ্রাহাম নামে একজন ইংরাজ কানপুরে আমার গাড়ীতে উঠিয়াছিলেন। তিনি দক্ষিণ আফ্রিকার অনেক খবর রাখেন। দিল্লীতেও আর একজন ইউরোপীয়ের সহিত দেখা হইয়াছিল। তিনিও দক্ষিণ আফ্রিকায় বহুদিন ছিলেন। তাঁহাদের নিকট দক্ষিণ আফ্রিকা সম্বন্ধে অনেক কথা শুনিয়াছিলাম। যে উদ্দেশ্যে আমরা দক্ষিণ আফ্রিকায় যাইতেছি, তাহার যে কোন

শুভফল ফলিবে, এমন আশ্বাস কেহই দিতে পারিলেন না। তাঁহাদের বিশ্বাস যে কোনমতেই সুফল মিলিবে না। ভারত গভর্ণমেণ্টের অনুরোধে দুঃসাহসে ভর করিয়া, সকল বাধা অগ্রাহ্য করিয়া, সকল অসুবিধা ও ক্ষতি স্বীকার করিয়া যাইতেছি, ইহাতে যদি ভগবৎ-আশীর্ব্বাদ লাভে কিছুমাত্র সুবিধা হয়—ভরসা এইটুকু। যে বিষয়ে দেশের জনসাধারণের আশা ভরসা নাই, তাহাতে যদি কণামাত্র ফললাভ হয়, তাহাই যথেষ্ট বলিয়া মনে করিব।

আমাদের ডেপুটেশন নিতান্ত অকৃতকার্য্য হয় নাই; উত্তরকালে দক্ষিণ আফ্রিকা গভর্ণমেণ্ট, ভারতীয় গভর্ণমেণ্ট, ব্রিটিশ গভর্ণমেণ্ট ও দেশবাসী একথা মুক্তকণ্ঠে স্বীকার করিয়াছেন। সে কথার উল্লেখ পরে করিব।

আমাদের চেষ্টার ফলে যথেষ্ট সখ্যস্থাপন হয়। তাহার ফলে দক্ষিণ আফ্রিকা গভর্ণমেণ্ট প্রেরিত এক ডেপুটেশন "ফেরৎ দেখা" (Return visit) দিবার জন্য ১৯২৯ সালের অক্টোবর মাসে ভারতবর্ষে আসিয়াছিলেন। তাঁহাদের সকলের সঙ্গে আমার ঘনিষ্টভাবে দক্ষিণ আফ্রিকায় পরিচয় হইয়াছিল। ফিরিয়া আসিবার পর অনেকের সঙ্গে বন্ধুভাবে পত্রব্যবহার হইয়াছিল। তাঁহাদের কোন কোন পত্র সংবাদপত্রে প্রকাশ করিয়াছিলাম। তাহাতে যথার্থ সুফল হইয়াছিল, ভারতবাসীর মনে আশার সঞ্চার হইয়াছিল। তাহারই ফলে ডেপুটেশনের ভারতবর্ষে অবস্থান কালে, তাঁহাদের প্রতি কোন অবজ্ঞা, তাচ্ছিল্য, বিদ্বেষ, অপমান বা ঈর্ষ্যাপরায়ণ ব্যবহার কোথাও হয় নাই; বরং সর্ব্বত্র আদর আপ্যায়ন হইয়াছিল। ভারতের অবস্থা ও তথ্য দেখিয়া, বুঝিয়া, দক্ষিণ আফ্রিকান্ ডেপুটেশন প্রসন্ন হইয়া দেশে ফিরিয়া যান। তাঁহাদের

রিপোর্টের ফলে দক্ষিণ আফ্রিকা গভর্ণমেণ্ট ও জনসাধারণের মনে ভারত-বিদ্বেষ অনেকাংশে দূর হয়। তারপর কাজের কথা শেষ করিয়া নূতন নিয়ম লিপিবদ্ধ করিয়া শান্তিস্থাপন উদ্দেশ্যে ভারত গভর্ণমেণ্ট দুইবার ডেপুটেশন পাঠাইয়াছেন। তাহাতে কিয়দংশে কৃতকার্য্য হইয়াছে, এ সংবাদ পাওয়া গিয়াছে। সম্পূর্ণ কৃতকার্য্য না হইলেও যতদূর হইয়াছে, তাহাতে আশার কথাই মনে হইয়াছিল; কিন্তু অবস্থা পুনরায় শোচনীয় হইয়া পড়িতেছে। Cape town ছাড়া দক্ষিণ আফ্রিকার সকল প্রদেশে এবং পূর্ব্ব আফ্রিকার সকল প্রদেশে ধূমায়মান ভারতবিদ্বেষ আবার প্রজ্জ্বলিত হইয়া উঠিতেছে। সর্ব্বত্রই এক কথা —ভারতবাসী সাধারণ নাগরিক অধিকার পাইবে না, শিক্ষা বিস্তার ও স্বাস্থ্যসংরক্ষণ পক্ষে সরকারী সাহায্য যথেষ্ট ভাবে পাইবে না, নগরে উপনগরে যথা তথা বাস ও গতিবিধির অধিকার পাইবে না, স্বতন্ত্র ঘেরার মধ্যে সাধারণ সামাজিকগণের নিকট হইতে দূরে বহুদূরে কড়াকড়ি নিয়ম অনুসারে বাস করিতে হইবে, অবাধ বাণিজ্য ব্যবসায় করিতে পাইবে না, এমন কি শ্বেত অধিবাসীর উপকারের জন্য নির্দ্ধারিত মজুরির কম হারে মজুরিও করিতে পারিবে না, ভারতবাসীর বিরুদ্ধে এইরূপ চেষ্টা সর্ব্বত্র প্রচলিত হইতেছে, পরিবর্দ্ধিত হইতেছে। আমাদের কমিশনের মেম্বরদিগকে মিষ্টপ্ররোচনায় ও লুব্ধ আশ্বাসে আশান্বিত করিয়া বিদায় দেওয়া ও তলে তলে নিজের অভিপ্রায় সাধন করা, দক্ষিণ ও পূর্ব্ব আফ্রিকার সকল গবর্ণমেণ্টেরই উদ্দেশ্য হইয়া দাঁড়াইয়াছে—কোথাও প্রকাশ্যে কোথাও অপ্রকাশ্যে তাহা সিদ্ধ হইতেছে। ভারত গভর্ণমেণ্ট বিরুদ্ধ চেষ্টার ত্রুটি করিতেছেন না; কিন্তু ব্রিটিশ গভর্ণমেণ্ট এবিষয়ে সাংখ্যের পুরুষ—কার্য্যপরাঙ্মুখ, কেবল "দর্শন" করিতেছেন প্রকৃতির নিয়ম লঙ্ঘন অসাধ্য। ১৯২৬ সালে লণ্ডনে যে Imperial Conference হইয়া গিয়াছে, তাহাতে হার্টজহগ্

(General Hertzog) প্রভৃতি দক্ষিণ আফ্রিকার রাজনীতি-বিশারদ প্রতিনিধিগণ অনেক বিষয়ে ভারতবর্ষের অনুকূল মত প্রকাশ করিয়াছিলেন এবং দেশে ফিরিয়া গিয়া, সে মত প্রচার ও স্থাপন করিতে কিয়ৎ পরিমাণে সমর্থ হইয়াছিলেন। জেনারেল হার্টজ্‌হগের কথা পরে বিশেষভাবে উল্লেখ করিব। এইখানে এ কথা বলিয়া রাখা উচিত যে, তিনি পূর্ব্বাপর আমাদিগকে বিশেষ সাহায্য ও সমর্থন করিয়াছিলেন এবং ভারতবাসীর প্রতি সুবিচারের উপায় উদ্ভাবন করিতে অসমর্থ হইলে, তিনি Imperial Conference'এ যাইতেন কি না সন্দেহ। তাঁহার সঙ্গে আমার এ বিষয়ে অনেক আলোচনা ও কথাবার্ত্তা হয় এবং Imperial Conference'এ গিয়া মনের প্রসার বৃদ্ধি করিবার জন্য আমি বিশেষভাবে অনুরোধ করি।

যে কিছু সুফল ফলিয়াছে, কিম্বা ফলিবে, তাহার ভিত্তি আমাদের ডেপুটেশন কর্ত্তৃক স্থাপিত হয়। প্রত্যাবর্ত্তনের বহু পরে এই ভ্রমণলিপি প্রকাশিত হইতেছে। দুঃখের বিষয়ে ১৯৩০ সালে জেনিভায় যাইয়া দেখিলাম যে সদল Hertzogর মত আবার ভারতবাসীর বিরুদ্ধ ভাব ধারণ করিতেছে; শ্বেতাঙ্গদিগের বিরুদ্ধ মতের প্রাবল্যই ইহার কারণ। যাহাদের ভোটের বলে General Hertzog General Smuttsর দলকে পরাভূত করিয়া আসিতেছেন, তাহাদিগকে চটাইলে General Hertzog এর রাজনৈতিক অস্তিত্ব পর্য্যন্ত বিলুপ্ত হইবে। Cape Province এবং Natalএর বাহিরে ভারতবাসীর ভোট নাই; অতএব তাহাদিগের রাষ্ট্রীয় অধিকার নাই, এইজন্য তাহাদের সামাজিক ও নাগরিক অধিকারের প্রতিও প্রতিপদে হস্তক্ষেপ হইতেছে। "Defined Areas Bill" বেনামিতে আবার ১৯২৫ সালের "Asiatic Areas Bill" রূপী গয়াসুর আবার মাথা তুলিতেছে। দেশবাসীর নিকট ইহা মনোজ্ঞ হইলেও হইতে পারে।

পুরাতন কথা আবার আরম্ভ করি। দিল্লীতে নামিয়া সরকারী দপ্তরখানায় গিয়া সেক্রেটারী (Ewbank) ইউব্যাঙ্কের নিকট কাগজপত্র লইলাম এবং 'পাশ-পোর্ট' সংগ্রহ করিলাম। সমস্ত দিন ঘুরিয়া দক্ষিণ আফ্রিকা সম্বন্ধে প্রধান রাজপুরুষ ও অন্যান্য প্রধান ব্যক্তিগণের নিকট যতদূর সম্ভব তথ্য সংগ্রহ করিয়া, রাত্রি ১০-২০ মিনিটের "গ্রেট ইণ্ডিয়ান্ পেনিন্সুলার রেলে"র এক্সপ্রেস্ ট্রেণে বোম্বাই রওনা হইলাম।

নিদ্রার নাম গন্ধ নাই; মনে কত যে চিন্তার উদয় হইতে লাগিল, তাহার ইয়ত্তা কে করে? প্রবাসে বহুদিনের জন্য যে গুরুতর কর্ত্তব্যের দায়ে চলিয়াছি, তাহার ফল কি হইবে, দেশমাতৃকার মুখ উজ্জ্বল করিতে পারিব কি না, প্রবাসী ভারতবাসীর দুঃখ অসুবিধা কিয়ৎ পরিমাণে দূর করিতে সমর্থ হইব কি না, দেশমাতার মহারথী সন্তানেরা যে কার্য্যে বিফল হইয়াছেন, তাহাতে আমার মত নগণ্য ক্ষুদ্রের পরিশ্রমের সাফল্য সম্ভাবনা আছে কিনা, প্রভৃতি নানা ভাবনায় মন উদ্বেলিত হইয়া উঠিল। আমার পক্ষ হইতে প্রাণপণ চেষ্টার ত্রুটি হইবে না, এই পর্য্যন্ত বলিতে পারি—ফলাফলের ভার তাঁহার হাতে।

রবিবার, ৬ই ডিসেম্বর, ১৯২৫।

গোয়ালিয়র, ঝাঁন্সি, ভূপাল, হোসাঙ্গীবাদ, ইটাসি ও ভাঁসোয়াল হইয়া গাড়ী বোম্বাইয়ের পথে চলিল। পথে দেখিবার অনেক জিনিষ আছে; গোয়ালিয়রের পাহাড়ের উপর কেল্লা, ঝাঁন্সিতে চিরস্মরণীয় লক্ষ্মীবাঈয়ের কেল্লা, কত কথা মনে করিয়া দিতে লাগিল। সিপাহী-যুদ্ধের সময়ে মহারাণী লক্ষ্মীবাঈ "নাহি দেগা মেরা ঝাঁন্সি" বাক্যে উৎসাহিত করিয়া স্বয়ং অশ্বপৃষ্ঠে সেনা পরিচালনা করিয়াছিলেন। লক্ষ্মীবাঈয়ের সেই অসাধারণ শৌর্য্য-বীর্য্যের স্মৃতি-সম্মানের সম্প্রতি আয়োজন হইতেছে। ভূপালের বেগম সাহেবা এখন বিলাতে

রহিয়াছেন। এ দেশের রাজন্যগণের বহুদিন হইতে বিলাতযাত্রা ও বিলাতবাসের রোগ ধরিয়াছে। তাঁহাদের রাজ্য ও প্রজাবর্গ সে জন্য বিশেষ ক্ষুণ্ণ ও ক্ষতিগ্রস্ত। ভূপালের বেগম সাহেবাও আপাততঃ রাজনৈতিক কারণ বশবর্ত্তী হইয়া সেই রোগাক্রান্ত। তাঁহার অবর্ত্তমানে ভূপালের সিংহাসনে কে বসিবেন, এই বিষয়ে দরবার করিবার জন্য বিলাত গিয়া বহু অর্থব্যয় করিতেছেন। এ সকল কেন করিতে হয় এবং সারারণ পথে তাহার মীমাংসা কেন হয় না, ইহা বিশেষ বিবেচ্য। দেশের সাধারণের এ বিষয় বলিবার ও বুঝিবার অধিকার আছে।

ঝান্সি পার হইয়া কয়েকটী বড় বড় পার্ব্বত্য নদী দেখা গেল। কবির কথায় তাহাদের "উপলবিষম" গর্ভ বড়ই মনোরম। মধ্যভারভ ও মধ্যপ্রদেশের কাল মাটীতে তুলার চাষ হয় ভাল, এখন কিন্তু মাঠ ধূ ধূ করিতেছে।

তুলার চাষের আর বড় সুবিধা নাই, কারণ তাহার উপর ট্যাক্সের জন্য তুলার দাম অত্যন্ত বেশী। ভারতের তূলা, সুতা ও কাপড়ের ব্যবসায়ের সকল রকমে সমূহ ক্ষতি হইতেছিল। সম্প্রতি বহু বিলম্বে লর্ড রিডিং'এর চেষ্টায় ভারতের প্রস্তুত সূতা ও কাপড়ের উপর শতকরা ৩৷৷০ টাকা (Excise) ট্যাক্স তুলিয়া দিয়া কিয়ৎ-পরিমাণে সুফল হইয়াছে। ভারতবর্ষের মিল অনেক চেষ্টার পর বাঁচিয়া গিয়াছে। ইহার বিরুদ্ধে ম্যানচেষ্টার প্রভৃতি তুলা সূতা রাজ্যের রথীগণ অত্যন্ত তীব্র আন্দোলন করিয়াছিলেন; কিন্তু তাহাতে কোন ফল নাই বুঝিয়া এখন ঠাণ্ডা হইয়াছেন। ভারতের তুলা, সূতা, কাপড়, ভারতের কয়লা, ভারতীয় শ্রমিকগণ ভারতের কাজে, ভারতের প্রয়োজন লাগিবে, তাহার উপর ট্যাক্স বসান অত্যন্ত অনুচিত। কিন্তু এই ট্যাক্সের গুরুভার এতদিন সমূহ আপত্তি সত্ত্বেও, ভারতকে বহিয়া আসিতে হইয়াছে। এক্ষণে

তাঁহার শাসনকার্য্যের প্রায় অবসানকালে লর্ড রেডিং উহা তুলিয়া দিয়া বিশেষ কৃতজ্ঞতাভাজন হইয়াছেন।

নূতন বড়লাট লর্ড আরউইন কৃষি ও শিল্পের উন্নতির অনুরাগী। যদি "এগ্রিকালচারেল্ কমিশন" বা অন্য কোন উপায়ের সাহায্যে ভারতের কৃষি ও শিল্পের যথার্থ উন্নতির ব্যবস্থা হয়, তবেই দেশের স্থায়ী মঙ্গলের কারণ হইবে। কিন্তু শুধু কমিশন ও কমিশনের রিপোর্টই করিয়া, কবে কি ফল হইয়াছে বা হইবে? প্রাণ ও চেষ্টা নাই।

কলিকাতা বিশ্ববিদ্যালয়ে ভাইস্-চ্যান্সেলার থাকার সময়ে আমি 'কমার্স''ও 'এগ্রিকাল্চার' সম্বন্ধে দুইটী বিশেষ Faculty স্থাপনের চেষ্টা করিয়াছিলাম। ইহার বিরুদ্ধে নানা দিক্ হইতে নানা বিঘ্ন বাধার সৃষ্টি হইয়াছিল। স্বর্গীয় স্যার গুরুদাস বন্দ্যোপাধ্যায় মহাশয় আমার বিশেষ সহায় ছিলেন। সেই চেষ্টার ফলে উত্তরকালে কমার্স ডিগ্রী স্থাপিত হয়; কিন্তু "ফ্যাকালটী অফ্ এগ্রিকালচার" এখনও স্থাপিত হয় নাই। এ সময়ে পুনরায় বিশেষ চেষ্টা করিতে পারিলে বোধ হয় তাহা হইতে পারে। শুধু কৃষি-কমিশন, বা কৃষি-বিদ্যালয়ে কাজ হইবে না, আনুপূর্ব্বিক চেষ্টার প্রয়োজন।

দক্ষিণ আফ্রিকায় ভারতীয় কুলির সাহায্যে কৃষির যথেষ্ট উন্নতি হইয়াছে। বসুন্ধরা তথায় এখন ফল-পুষ্প-শস্যে ভরা; অথচ যে ভারতবাসীর সাহায্যে এই সুফল ফলিয়াছে, তাহাদের আর এখন তথায় স্থান নাই। কৃষি ও উদ্যান-রচনার উন্নতি সম্বন্ধীয় নানা বিষয় দেখিবার ও জানিবার অবসর ও সুবিধা দক্ষিণ আফ্রিকায় হইবার সম্ভাবনা। এ সম্বন্ধে কোন উপকার সেখান হইতে পাইলেও, আমাদের প্রবাস-কষ্ট বৃথায় যাইবে না। যদি আফ্রিকা-প্রবাসী ভারত-সন্তানকে বাধ্য হইয়া দেশে ফিরিতে হয়, তাহাদের জন্য স্থান করিতে হইবে এবং তাহাদের কৃষি-কুশলতার আদর করিতে হইবে।

হোসেঙ্গীবাদের নিকট নর্ম্মদা, তাহার পর তাপ্তী এবং তাহার পর নাসিকের নিকট গোদাবরী। পুরাণ-প্রসিদ্ধ, কবি-বর্ণিত এই সকল পুণ্যতোয়া নদী ভারতের অতীত গৌরব ও বর্ত্তমান গ্লানি বিশেষভাবে স্মরণ করাইয়া দেয়।

নিবিড় অরণ্যানী ও পার্ব্বত্য প্রদেশের বনান্তরালের মধ্য হইতে ক্ষুদ্র গ্রামগুলি দেশের দারুণ দারিদ্র্যের পরিচয় দেয়। সঙ্গে সঙ্গে দারিদ্র্যগ্রস্ত দেশ হইতে নির্ব্বাসিত সুদূর প্রবাসে লাঞ্ছিত ও অপমানিত দেশবাসীকেও স্মরণ করাইয়া দেয়।

৭ই ডিসেম্বর, সোমবার, ১৯২৫।

সুপ্রভাত! অদ্য জন্মতিথি। জন্মদিনে দেশের জন্য মহৎকার্য্য—গুরুতর কর্ত্তব্য সাধন উদ্দেশ্যে ভারতত্যাগের জন্য ভারতের তোরণ-স্বরূপ বোম্বাই পৌছিলাম। জন্মদিবসে ভারতত্যাগের বিধান করিয়া বিশ্বনিয়ন্তা কি মঙ্গল উদ্দেশ্য সাধন করিলেন, তাহা তিনিই জানেন। তন্নির্দ্দিষ্ট পথে যথাসাধ্য অগ্রসর হইব। তাঁহার চরণে সকল কর্ম্মফল অকপট ও পূর্ণভাবে অর্পণ করিয়া আমি নিশ্চিন্ত। দেশমাতৃকার যৎসামান্য কার্য্য যদি এই নগণ্য সন্তানের সাহায্যে সম্ভবপর হয়, তাহা হইলে জন্ম ধন্য, জন্মতিথি ধন্য, জীবন ধন্য।

যে ডেপুটেশন গিয়াছে, তাহার বিপক্ষে কলিকাতা ও দিল্লীতে একটা প্রচণ্ড বিরুদ্ধ ভাব জন্মিয়াছিল। বোম্বাইয়ে আসিয়া দেখিলাম, সেখানে সেই ভাব আরও ভীষণ। দক্ষিণ আফ্রিকার ভারতবাসীর পক্ষ হইতে দুই একদিন পরে বোম্বাইয়ে এক ডেপুটেশন আসিয়া পৌছিবে। তাহাদের জন্য অপেক্ষা না করিয়া, তাহাদের কথাবার্ত্তা না শুনিয়া, তাড়াতাড়ি দক্ষিণ আফ্রিকায় সরকারী ডেপুটেশন যাইতেছে, তাহারই জন্য এই বিরুদ্ধ ভাব। কিন্তু আমাদের শীঘ্র যাইবার বিশিষ্ট কারণ আছে। ফেব্রুয়ারী মাসে ভারতবাসীর বিরুদ্ধে দক্ষিণ আফ্রিকার

পার্ল্যামেণ্টে চূড়ান্ত আইন বিধিবদ্ধ করিবার বিশেষ চেষ্টা হইতেছে; এজন্য এখনি দক্ষিণ আফ্রিকায় ডেপুটেশন প্রেরণ করা কর্ত্তব্য। সুতরাং দক্ষিণ আফ্রিকা হইতে আগত ভারতীয় ডেপুটেশনের সহিত পরামর্শ করিবার সময় নাই। এদিকে ভারত গভর্ণমেণ্ট অথবা বিলাত গভর্ণমেণ্ট —কেহই দক্ষিণ আফ্রিকার ইউনিয়ন গভর্ণমেণ্টের বিরুদ্ধে কিছুই করিতে পারেন নাই। করিবার একমাত্র মালিক—দক্ষিণ আফ্রিকার পার্ল্যামেণ্ট ও গভর্ণমেণ্ট। ফেব্রুয়ারী মাসে তাঁহারা চূড়ান্ত নিষ্পত্তি করিয়া বসিলে সব শেষ হইবে, তখন আর কোন আশা থাকিবে না। এইজন্য আমাদিগকে এখনই দক্ষিণ আফ্রিকায় যাত্রা করিতে হইবে। ভারতীয় ডেপুটেশন বরং আমাদিকে দক্ষিণ আফ্রিকায় তাঁহাদের মন্তব্য কথা পরে তার করিতে পারেন।

বোম্বাইয়ে নামিয়া লালুভাই শ্যামলদাস, পেটিট্, সেট্না, শ্রীমতী সরোজিনী নাইডু ও পণ্ডিত মতিলাল নেহেরু প্রভৃতি ভারতীয় নেতাগণের সহিত সাক্ষাৎ করিয়া দক্ষিণ আফ্রিকার সম্বন্ধে নানা আলোচনা করিয়াছিলাম। এই কার্য্যের জন্য বিশেষ করিয়া দুই দিন পূর্ব্বে বোম্বাই আসা। সকল পক্ষের প্রতিনিধিগণের নিকট পত্র দ্বারা সাহায্য প্রার্থনা করিয়াছিলাম, কিন্তু বিশেষ কিছু ফল পাইলাম না। অনেকে অকারণ বিরোধী, অনেকে এ বিষয়ে কিছুই জানেন না, অথচ অকারণ বাক্‌বিতণ্ডা করেন।

জাহাজে উঠিবার সুবিধা হইবে বলিয়া "ব্যালার্ডপীয়ার" হোটেলে উঠিয়াছি; কিন্তু হোটেলটা ভাল নহে, লোকজনের সঙ্গে দেখা করিবার পক্ষে দূরবর্ত্তী বলিয়া আজ "তাজমহল" হোটেলে উঠিয়া যাইতেছি। স্যার ডারসি লিন্ডসে পূর্ব্ব-আফ্রিকা হইতে ফিরিয়া আসিয়াছেন। তাঁহার নিকট হইতে অনেক তথ্য সংগ্রহ করিলাম।

বোম্বাই সহর কোন বারই ভাল করিয়া দেখার সময় হয় নাই,

এবারও হইল না। ব্যবসায়-বাণিজ্য সম্বন্ধে বোম্বাই চিরদিনই ভারতের প্রধান স্থান অধিকার করিয়া থাকিবে। বোম্বাই'এর শ্রীবৃদ্ধি ক্রমশঃ হইতেছে। বহু কোটী টাকা ব্যয় করিয়া "ব্যাক্ বে" ( Back Bay ) মাটী ভরাট করিয়া নূতন জমি তৈয়ার চেষ্টা হইতেছে। কিন্তু এ বিরাট্ অর্থ ব্যয়ে কোন কাজ হইতেছে না—ইহা অপব্যয়, ইহা নিতান্ত বৃথা। সম্রাট্ পঞ্চম জর্জ্জের স্মৃতি রক্ষার জন্য তাজমহল হোটেলের নিকটে সমুদ্রের উপর প্রকাণ্ড এক স্মৃতি-তোরণ প্রস্তুত হইয়াছে। স্থাপত্য-সৌন্দর্য্যের নাম মাত্রও নাই। কেবল মাটী, চূণ, সুর্কী, ইট পাথর। কুলি মজুরের ধর্ম্মঘট, তুলার দাম বৃদ্ধি ও দেশী মিলে প্রস্তুত বস্ত্রের মাশুল হ্রাস না হওয়ার অছিলায়, এ প্রদেশের সমস্ত সূতা ও কাপড়ের কলের কাজ বন্ধ ছিল। সম্প্রতি সেই মাশুল লর্ড রিডিং-এর চেষ্টায় উঠিয়া যাওয়ায় পুনরায় কাজ পূর্ণবেগে চলিতেছে ও ফল ভালই হইয়াছে। কলওয়ালারা সম্ভাবনাতীত লাভ করিবার জন্য কাপড়ের দাম অত্যন্ত বৃদ্ধি করিয়া সর্ব্বসাধারণের প্রতি যে অন্যায় অত্যাচার করিতেছিল, তাহার প্রায়শ্চিত্তের সূচনা হইয়াছে।

তাজমহল হোটেল দেশীয় লোকের চেষ্টায় ও টাকায় সম্পূর্ণ বিলাতী-ভাবে সমুদ্রতটেই প্রতিষ্ঠিত। এত বড় প্রকাণ্ড হোটেল ভারতবর্ষে বেশী নাই। সুবিধা ও বিলাসের যত দূর সম্ভব ছড়াছড়ি। এই হোটেলে বোধহয় ৫০০ শত শয়ন-কক্ষ আছে, অন্যান্য আয়োজনও তদনুরূপ।

৯ই ডিসেম্বর। শ্রীমতী নাইডুর সহিত মধ্যাহ্ন-ভোজনের নিমন্ত্রণে যাইয়া তাঁহার সহিত দক্ষিণ আফ্রিকা সম্বন্ধে অনেক কথাবার্ত্তা হইল। তাঁহার নিকট অনেক জ্ঞাতব্য তথ্য সংগ্রহ করিলাম। মহাত্মা গান্ধীকে পূর্ব্বে পত্র লিখিয়াছিলাম, তিনি ৯ই ডিসেম্বর বোম্বাই আসিয়াছেন, তাঁহার সহিতও সাক্ষাৎ করিয়া অনেক কথা জানিয়া লইলাম। ১৯১৪ খৃষ্টাব্দে

জেনারেল স্মাট্সের (General Smutts) সহিত মহাত্মা গান্ধীর যে সর্ত্ত হইয়াছিল, বর্ত্তমান সময়ে তাহারই প্রণালী-মত কাজ হইতেছে। ভারতবাসীর অবস্থা তজ্জন্য বহুল পরিমাণে ক্ষীণবল হইয়াছে। মহাত্মা গান্ধী বলেন—এই সকল সর্ত্তে রাজী হওয়া ব্যতীত তখন অন্য উপায় ছিল না। দক্ষিণ আফ্রিকার কর্ত্তৃপক্ষ এখন ভারতবাসিগণকে আরও অধিক চাঁপিয়া ধরিয়াছেন। ক্রমশঃ ভারতবাসিদিগকে সকল বিষয়ে পশ্চাৎপদ হইতে হইয়াছে। সুতরাং এ সর্ত্ত বজায় রাখিয়া, এখন সকল দিক্ সামলাইয়া কাজ করা সমস্যার কথা হইয়া পড়িয়াছে।

এই সম্বন্ধে অভিজ্ঞ ব্যক্তিগণের সহিত সাক্ষাৎ কথাবার্ত্তায় কাল সমস্ত দিন গিয়াছে। তাহার উপর সরকারী লোকজনকে পত্রাদি লেখা ও সংবাদপত্র-প্রতিনিধিগণের সহিত আলোচনায় রাত্রি হইয়া গেল। এই ডেপুটেশন সম্বন্ধে সাধারণ পক্ষে যে প্রচ্ছন্ন, বিরুদ্ধ ভাব হইয়াছে, তজ্জন্য কাজের গুরুত্ব ক্রমশঃ বাড়িয়া যাইতেছে। ভারত গভর্ণমেণ্ট কেন, বিলাতের গভর্ণমেণ্টও এবিষয়ে কতদূর হীনবল, তাহা না বুঝিয়াই এই গোলযোগের সৃষ্টি। এই সমস্ত কথা সবিস্তারে বুঝাইবার চেষ্টায় এখন হইতে প্রভূত পরিশ্রম করিতে হইতেছে। জানি না, ফল কি হইবে।

দক্ষিণ আফ্রিকা সম্বন্ধে অভিজ্ঞ ব্যক্তিগণের সহিত জনে জনে দেখা করিয়া এবং পত্র ব্যবহার করিয়া যথাসম্ভব জ্ঞাতব্য তথ্য সংগ্রহ করিতে ত্রুটি করি নাই।

সকলের আশীর্ব্বাদ ও শুভ-ইচ্ছা মস্তকে ধারণ করিয়া, শ্রীভগবানে আত্মনিয়োগ করিয়া, কর্ম্ম ও কর্ম্মফল তাঁহার চরণে অর্পণ করিয়া, তাঁহারই নির্দ্দিষ্ট পথে মাতৃসেবার আশায় সুদূর প্রবাস যাত্রা করিলাম। মঙ্গলময় মঙ্গল করুন।

দক্ষিণ আফ্রিকার কাহিনীর প্রথমাংশ "প্রবর্ত্তক" পত্রিকায় প্রকাশের

সঙ্গে সঙ্গে সামান্য কিছু শুভ সূচনা আরম্ভ হইয়াছে; ইহাকে "কাক-তালীয়" ন্যায় বলিলেও হয়, কিন্তু সূচনাটা আপাততঃ শুভ। দক্ষিণ আফ্রিকায় পুনরায় ভারতবাসীর নির্য্যাতনের যে চেষ্টা আরম্ভ হইয়াছে, তৎসম্বন্ধে ভারত গভর্ণমেণ্ট ও ব্রিটিশ গভর্ণমেণ্ট কিছু আপত্তি করিয়াছেন ও করিতেছেন। ব্রিটিশ গভর্ণমেণ্ট সে আপত্তিতে পরোক্ষ-ভাবে যোগদান করিতেছেন। পূর্ব্ব আফ্রিকায় সামান্য কিছুঁ ফল ফলিবার উপক্রম হইতেছে। Rev. Andrews সংবাদপত্রে লিখিয়াছেন—দক্ষিণ আফ্রিকাতে নির্য্যাতন-চেষ্টা আপাততঃ আংশিক-ভাবে স্থগিত হইয়াছে। ভারতবাসীর জমি ক্রয় বিক্রয়ের সম্বন্ধে দক্ষিণ আফ্রিকার গভর্ণমেণ্ট যে অহিতকর আইন প্রচলনের চেষ্টা গত কয়েক মাস হইতে দৃঢ়ভাবে করিতেছেন, তাহা আপাততঃ বন্ধ থাকিবে, এইরূপ স্থির হইয়াছে। 'সিলেক্ট কমিটি'র বিচারে যাহাতে এই আইনের অন্ততঃ আংশিক উন্নতি লাভ হয়, তাহার চেষ্টা ভারত-শ্রমিকেরা যথাসাধ্য করিতেছেন। বর্ত্তমান দক্ষিণ আফ্রিকার গভর্ণমেণ্টের প্রধান মন্ত্রী জেনারেল হার্টজহগ্ (General Hertzog) প্রকাশ্য সহানুভূতি সত্ত্বেও বিশিষ্টভাবে ভারত-বিদ্বেষী। কেহ কেহ মনে করেন, বোধহয় এ গভর্ণমেণ্ট টিকিবে না, শীঘ্রই জেনারল স্মাটস্ (General Smutts) প্রধান মন্ত্রী হইবেন, এ সময়ে ভারতবাসীর পক্ষ হইতে আন্দোলন হিতকর হইলেও হইতে পারে।

দক্ষিণ আফ্রিকা যাইবার জন্য বোম্বে হইতে আমরা যে জাহাজে উঠিলাম, তাহার নাম "এস্ এস্ কারাপারা" (S. S. Karapara)। এই জাহাজখানি যদিও বড় নহে এবং ইহাতে সকল প্রকার আধুনিক ব্যবস্থা না থাকিলেও, ইহার গতি মন্থর নহে। মোটামুটি খেলাধূলার সকল ব্যবস্থাই আছে, যথা—ডেক্ টেনিস্, ডেক ক্রিকেট্ ইত্যাদি। ইহা লম্বাতে ৪৪০ ফিট, চওড়াতে ৫৬ ফিট এবং "৮০০০ টন" শ্রেণীর জাহাজ এক ফানেল

যুক্ত। দৈবদুর্ব্বিপাকের সময়ে ২৯ খানি লাইফ-বোটে এক সঙ্গে ৫০ জন যাত্রীকে জাহাজ হইতে তীরে লইয়া যাইতে পারে; জানি না, প্রয়োজনের সময়ে এই ব্যবস্থা যথেষ্ট কি না। সাধারণতঃ, ডেক-আরোহী ব্যতীত প্রথম ও দ্বিতীয় শ্রেণীর আরোহীদের সংখ্যা পঞ্চাশের অনেক বেশী। মনে হয়, বিপদের সময়ে ঐ কয়খানি জীবন-তরীর ব্যবস্থা যথেষ্ট নহে। সকল সময়ে বেতারের (S. O. S.) বার্ত্তার সাহায্য পাওয়া যায় না, ইহা অনেক সময়েই দেখা গিয়াছে।

"ব্রিটিশ ইণ্ডিয়া ষ্টীম নেভিগেশন কোম্পানীর" জাহাজ পূর্ব্বে "ব্রিটিশ ইণ্ডিয়া ষ্টীম নেভিগেশন কোম্পানী" এবং "পেনিন্‌সুলার ওরিয়েণ্টাল নেভিগেশন কোম্পানী" (P. &. O.) স্বতন্ত্র এবং পরস্পর বিরোধী-ভাবে ব্যবসা চালাইতেন। তাহাতে উভয় কোম্পানীর যথেষ্ট আর্থিক ক্ষতি হইত; কিন্তু প্রতিদ্বন্দ্বিতায় আরোহিগণের ভাড়া, খাওয়াদাওয়া এবং অন্যান্য ব্যবস্থা বন্দোবস্ত সম্বন্ধে যথেষ্ট সুবিধা হইত। এখন দুই কোম্পানী পরস্পর যুক্ত হইয়া উভয়েই যথেষ্ট লাভবান হইয়াছেন। আরোহীর কিন্তু সকল বিষয়েই অসুবিধা ও অসচ্ছন্দতা বাড়িয়াছে। কোম্পানী ব্যক্তিগতভাবে আমাদের যতদূর সম্ভব সুব্যবস্থা করিয়া দিলেন। একে সরকারী প্রতিনিধিরূপে যাইতেছি, তাহার উপর কোম্পানীর বড় সাহেব মিঃ ফ্রুম (Mr. Froom) কাউন্‌সেল-অব-ষ্টেট সভায় (Council of State) আমার সহযোগী। কাপ্তেন সাহেবকে পত্র দিয়াছিলেন যে, তিনি যেন আমাদের খাওয়াদাওয়া ইত্যাদির প্রতি লক্ষ্য রাখেন। কিন্তু সাধারণ আরোহীর পক্ষে অনেক অভাব ও অভিযোগ আছে। স্যার পুরুষোত্তম ঠাকুরদাসের প্রতিনিধি পূর্ব্ব আফ্রিকায় তাঁহার তুলার ব্যবসার তদারক করিতে যাইতেছেন। বোম্বাইয়ের অন্যান্য ধনকুবের-গণের প্রতিনিধি এইরূপ উপলক্ষে পূর্ব্ব আফ্রিকায় যাইতেছেন। ভারতের ব্যবসায়িগণের দক্ষিণ আফ্রিকায় এই ভাবে যাইবার অধিকার

নাই; চিঠি, তার ও স্থানীয় প্রতিনিধিগণের সাহায্যে ভারতীয়দের বাণিজ্য চালাইতে হয়; অতএব উচ্চশ্রেণীর আরোহী এই সকল জাহাজে সর্ব্বদা যাতায়াত করে না। বোধহয়, তাহার জন্য জাহাজের ব্যবস্থা ও বন্দোবস্ত এরূপ শোচনীয়। ব্যবস্থা বন্দোবস্ত শোচনীয় হইলেও আমাদের আরামের অভাব ছিল না; কারণ কাপ্তেন হইতে অধস্তন সকল কর্ম্মচারী সর্ব্বদা সতর্কতার সহিত আমাদের সকল প্রকার ব্যবস্থা করিয়া দিতেছিলেন। নানাপ্রকার পুস্তক, মাসিক পত্রিকা ইত্যাদি লইয়া কনিষ্ঠা কন্যার সহিত মিসেস্ সরোজিনী নাইডু ও বোম্বাইয়ের অন্যান্য সম্ভ্রান্ত ব্যক্তিগণ আমাদের বিদায় দিবার জন্য ও বিদায়কালীন পরামর্শ দিবার জন্য জাহাজে আসিয়াছিলেন এবং জ্ঞাতব্য অনেক বিষয় যাইবার সময়ে তাঁহাদের নিকট পাইলাম। মহাত্মা গান্ধী, মিঃ গোখ্‌লে ও রেভারেণ্ড এণ্ড্রুজের ন্যায় মিসেস্ সরোজিনী নাইডুও কিছুদিন দক্ষিণ আফ্রিকায় অতিবাহিত করিয়া ভারতবাসীদের অভাব অভিযোগ দূর করিবার চেষ্টা করিয়াছিলেন।

আবার কাহিনী আরম্ভ করি।

দক্ষিণ আফ্রিকার যে সকল প্রতিনিধি ভারতবর্ষে শীঘ্র আসিতেছেন, তাঁহাদের দ্বারা ভারতবাসী ও ভারত গভর্ণমেণ্টের সাহায্যে কি কি কাজ করাইয়া লইতে হইবে এবং তৎসম্বন্ধে দক্ষিণ আফ্রিকায় আমাদের নিকট কিরূপে সংবাদ পাঠাইতে হইবে, তাহার পরামর্শ ও উপদেশ আদান প্রদান হইল।

বিদায়ের পালা সকল সময়েই বিষাদময়। এক্ষেত্রেও পরস্পরের কাতরতার অভাব ছিল না। এই কাতর বিদায়পালার মধ্যেই দেশ-বাসিগণের, প্রতিনিধিগণের শুভ-ইচ্ছা ও আশীর্ব্বাদ লাভ করিলাম।

খবরের কাগজওয়ালারা আসিয়া ফটোগ্রাফ তুলিলেন, মতামত সংগ্রহ করিলেন এবং উপদেশ বিতরণেও কার্পণ্য করিলেন না। তীর-যাত্রীর দল নামিয়া গেল, নোঙ্গর উঠিল, ধীরে ধীরে আবার—এইবার তৃতীয় বার দেশ-মাতৃকার অঙ্ক ত্যাগ করিলাম। সুরম্য বনানীশোভাসমন্বিত বোম্বাইয়ের রমণীয় চিরস্মরণীয় তীরভূমি ধীরে ধীরে নয়নের অন্তরাল হইল। গত দুইবার যাত্রা উত্তর পশ্চিম অভিমুখে, এবার দক্ষিণ পশ্চিম অভিমুখে। সন্ধ্যার ছায়ার সঙ্গিত চিত্ত যেন তমসাবৃত হইয়া আসিল।

এই কোম্পানীর জাহাজ পনর দিন অন্তর সরকারী ডাক লইয়া দক্ষিণ আফ্রিকায় যায়। একবার যায় পোর্ট বন্দর হইয়া, দ্বিতীয় বার যায় সি-শেল্ দ্বীপ হইয়া। এবার সি-শেল্ দ্বীপ হইয়া যাইবার পালা। দুই দিনের পথে পড়িল, পর্টগীজ অধিকৃত গোয়া বন্দর। ভারতবর্ষে ইউরোপীয় অভিযানের সহিত এই বন্দরের নাম বিশেষভাবে সংশ্লিষ্ট। বোম্বাই, কলিকাতা প্রভৃতি স্থানে হোটেলে, জাহাজে ও বাজা-ওয়ালার আফিসে যে গোয়ানীজ্ ভৃত্য বা তত্তুল্য ব্যক্তির সহিত এখনও সর্ব্বদা পরিচয় হয়, এই গোয়া বন্দর তাহাদেরই বাসস্থান; অনেকের জন্মস্থান। এককালে গোয়ানগর সভ্যতা সমৃদ্ধি ও সৌন্দর্য্যের আকর ছিল। আলবুকার্ক, আলময়দা, আল্‌ফোন্‌সো প্রভৃতি নাম একদিন ভারতবর্ষে প্রভূত সম্মান অর্জ্জন করিয়াছিল। তখন পর্টুগীজগণ চট্টগ্রামের বম্বেটীয়া দল অথবা আধুনিক "হোটেলওয়েটার" দলে অবনমিত হয় নাই। এখনও গোয়ার রাজপথে প্রাসাদ, গীর্জ্জা ও বিপণিশ্রেণীর ধ্বংসাবশেষ সে সমৃদ্ধি-কাহিনী স্মরণ করাইয়া দেয়। পাহাড়ের উপর কেল্লার ধ্বংসাবশেষ পর্টগীজ জাতির জয় ঘোষণা করে। কালিকটের জ্যামোরিণের নিকট ভাস্কোডিগামা ব্যবসায়-সন্ধি-সূত্রে যে বহুমূল্য অধিকার পাইয়াছিলেন, গোয়া বন্দর ও নপর প্রতিষ্ঠান তাহারই অন্যতম।

ভাস্কোডিগামা ঝড়ে, জলে ব্যতিব্যস্ত হইয়া যখন দক্ষিণ আফ্রিকার অন্তরীপ বামে রাখিয়া আটলাণ্টিক মহাসাগর হইতে ভারতমহাসাগরে প্রবেশ করেন, তখন সে অন্তরীপের নাম দিয়াছিলেন, উত্তমাশা বা Cape of Good Hope। এতদিন পরে মনে আশা হইয়াছিল যে, এইবার তিনি ভারতবর্ষে পৌছিবেন; কিন্তু তাঁহার সে আশা জাগিয়াও সফল হইল না। দক্ষিণ আফ্রিকার ও পূর্ব্ব আফ্রিকার উপকূলে তাঁহাকে প্রভূত বিপদ্ আপদ্ সহ্য করিতে হয়। যদিও নৌ-বাহন সম্বন্ধে পর্টুগাল ও স্পেনের যথেষ্ট প্রতিপত্তি ও অভিজ্ঞতা ছিল, তদানীন্তন প্রচলিত যন্ত্র-সাহায্যে ভাস্কোডিগামার ভারতমহাসমুদ্রে পাড়ি দিতে ভরসা হইল না। সকল স্থানেই তিনি শুনিলেন ও লক্ষ্য করিলেন—ভারতের নাবিক তাহাদের যন্ত্র-সাহায্যে অপেক্ষাকৃত ছোট ছোট জাহাজে পাড়ি দিতেছে। তিনি সন্ধান করিয়া একজন নাবিককে ধরিয়া বসিলেন। তিনি জাতিতে ব্রাহ্মণ, তাঁহার এত নিষ্ঠা যে, তাঁহার পূজা অর্চ্চনার পর ভাস্কোডিগামার হাতে 'সেকহ্যাণ্ড' করিতে তিনি ইচ্ছা করেন নাই। তাহার জন্য তিনি হাতে কম্বল জড়াইয়া করমর্দ্দন করিয়াছিলেন। প্রথমে অস্বীকার, পরে স্বীকার করিলেন; পরে ভাস্কোডিগামা কালিকটে জামোরিণের সভায় উপস্থিত হইলেন—গোয়া নগর প্রতিষ্ঠার সূচনা হইল। তাই আমার দক্ষিণ আফ্রিকা যাত্রায় গোয়া-প্রতিষ্ঠা-কাহিনীর কিছু সম্বন্ধ আছে। আমি দক্ষিণ আফ্রিকায় অবস্থান-কালে একখানি পুস্তক সংগ্রহ করিয়াছিলাম; তাহাতে এই ব্রাহ্মণ নাবিক সম্বন্ধে যে তথ্য জানা যায়, সে তথ্য সেখানকার অনেকে ও এখানকার অনেকে জানেন না।

প্রভাতেই গোয়া বন্দরে পৌছিয়াছিলাম। প্রভাতসূর্য্যের রশ্মিরাজি ভগ্ন দুর্গশিরে পড়িয়া নশ্বর মহিমার প্রতি অঙ্গুলী নির্দ্দেশে আততায়ী বিজেতাকে ও জগৎবাসীকে সাবধান করিতে গিয়া ক্রমশঃ খরমূর্ত্তি

ধারণ করিল। মধ্যাহ্নে গোয়া ত্যাগ করিয়া জাহাজ দক্ষিণ-পশ্চিমে চলিল।

সমুদ্রযাত্রার বিস্তারিত বর্ণনা পূর্ব্বে দুইবার করা হইয়াছে। এবার তাহার প্রয়োজন হইবে না। এবার কিন্তু সামান্য বৈশিষ্ট্য আছে। অন্যান্য বার সহযাত্রীগণ অধিকাংশ ইংরাজ বা অপর পাশ্চাত্য জাতীয়, এবার ইংরাজের সংখ্যা নিতান্ত কম। ইংরাজ যাঁহারা দক্ষিণ বা পূর্ব্ব আফ্রিকায় যান, তাঁহারা অধিকাংশ ইউরোপ হইতে সোজা পথে যান কিম্বা কলম্বো হইতে যান। বোম্বে হইতে অতি অল্প লোক যায়। এ জাহাজের যাত্রী অধিকাংশ ভারতবাসী। দ্বিতীয় ও তৃতীয় শ্রেণীতে গুজরাটী, মান্দ্রাজী, হিন্দু ও মুসলমান অধিক। কুলী শ্রেণীর লোক অতি অল্প; কারণ নূতন কুলী রপ্তানি বহুকাল বন্ধ হইয়াছে। দক্ষিণ আফ্রিকায় ব্যবসায় করিবার যাহারা অনুমতি (license) পাইয়াছে ও কোন কারণে ভারতবর্ষে আসিয়া অনুমত সময়ের মধ্যে ফিরিয়া যাইতেছে, তাহারাই অধিক।

পূর্ব্ব আফ্রিকায় এ সকল লাইসেন্সের হাঙ্গামা এখনও তত প্রবল হয় নাই; অতএব সেখানে ভারতীয় বণিক্ ও শ্রমজীবীর যাতায়াত অপেক্ষাকৃত অবাধ। সেইজন্য পূর্ব্ব আফ্রিকা—মোম্বাসা (Mombassa), দেরাইস্লাম্ (Dera-Islam), যাঞ্জীবার (Zangibar) এবং লোরেন্‌জোমার্ক (Lorenzomarque) প্রভৃতি স্থানের যাত্রীদিগের প্রতি সাধারণ 'পাশ-পোর্ট' বা ছাড়পত্র আইনের কড়াকড়ি ছাড়া দক্ষিণ আফ্রিকার ন্যায় অন্যান্য কড়াকড়ি নাই। আমি সর্ব্বদা এই সকল শ্রেণীর যাত্রীর মধ্যে গিয়া আলাপ পরিচয় করিতাম ও অনেক প্রয়োজনীয় তথ্য সংগ্রহ করিতাম। রীতিমত লেখাপড়া না জানিলেও, এই সকল লোক বিষয়-বুদ্ধিতে নিপুণ এবং তাহাদের উৎসাহ, অধ্যবসায়, শ্রমশীলতা ও কষ্টসহিষ্ণুতার সম্যক্ পরিচয় পাইয়া প্রীতিলাভ করিতাম।

জাহাজের যে অংশে তাহারা স্থান পাইয়াছিল, তাহাতে ভীড় যথেষ্ট, পরিচ্ছন্নতার অভাব যথেষ্ট, দীর্ঘ সমুদ্র-যাত্রার অনুকূল সুবিধার অভাবও যথেষ্ট। এই সকল অসুবিধা সত্ত্বেও তাহারা উৎফুল্ল মনে দেশত্যাগ করিয়া বিদেশে চলিয়াছে, তথায় লাভের ও স্বাধীন জীবিকার উপায় ভারত অপেক্ষা অনেক অধিক। এইজন্যই তাহারা যাইতে চায়, এইজন্যই তাহারা দেশে ফিরিয়াও অধিক দিন টিকিতে পারে না। তাহারা দেশে ফিরিয়া যে কয়দিন থাকে, সে কয়দিন যেন "নিজ বাসভূমে পরবাসী" রূপে থাকে।

সামাজিক নির্য্যাতন—অন্ততঃ তাচ্ছিল্য—তাহাদিগকে নিতান্ত অল্প সহিতে হয় না। দক্ষিণ আফ্রিকা হইতে যে সকল ভারতীয় উপনিবেশিকগণকে ভারতবর্ষে ফিরিয়া আসিতে হইতেছে, তাহাদের সকলকেই স্বদেশে এই নির্য্যাতন ও তাচ্ছিল্য সহিতে হইয়াছে। এই কারণে এই সকল সমস্যা আরও গুরুতর হইয়া পড়িতেছে।

মান্দ্রাজী ও গুজরাটী আরোহী সংখ্যায় অধিক, বাঙ্গালী হিন্দুর সংখ্যা অতি কম; অধিকাংশই মুসলমান, দলের ভিতর বাঙ্গালী হিন্দু আরোহী আদৌ ছিল না বলিলেও অত্যুক্তি হয় না। তাহা হইলেও স্বীকার করিতে হইবে যে, সাধারণ ভারতবাসী উপনিবেশ-প্রথার বিরোধী নয়, তাহারা ঘরে বসিয়া, 'কুণো' হইয়া সময় কাটাইতে চায়, এই অপবাদ মিথ্যা। অবকাশ ও সুবিধা পাইলেই তাহারা বিদেশে যাইতে প্রস্তুত, অসুবিধা সত্ত্বেও যাইতে প্রস্তুত; কিন্তু নানা কারণে তাহাদের পথে পদে পদে বিঘ্ন, বাধা ও বিপত্তি। এখনও যা, পূর্ব্বেও বোধহয় সেইরূপ ছিল এবং তাই বোধহয় শাস্ত্রে সমুদ্র-যাত্রা নিষিদ্ধ হইয়াছে। শ্রীশ্রীচণ্ডীতে দেখিতে পাই, "আঘূর্ণিতো বা বাতেন স্থিতঃ পোতে মহার্ণবে"—কিন্তু সময়ের গুণে বা বি-গুণে সমুদ্র-যাত্রা প্রাচীনকালে নিষিদ্ধ হইয়াছিল, এখনও দক্ষিণ আফ্রিকার গভর্ণমেণ্ট এবং বাধ্য

হইয়া ভারত গভর্ণমেণ্টও পুনরায় এইরূপ সমুদ্র-যাত্রা নিষেধের ব্যবস্থা নূতনরূপে প্রচার করিতেছেন। ভারতবাসীর পক্ষে উপনিবেশ-সাহায্যে জীবন-সমস্যা সমাধান, পৃথিবীর অন্ততঃ ব্রিটিশ সাম্রাজ্যে সকল স্থানেই অসম্ভব হইয়াছে। ইহা অপেক্ষা গ্লানি ও পরিতাপের বিষয় নাই।

জাহাজের সুবিধা অসুবিধা যাহাই হউক, দ্বিতীয় ও তৃতীয় শ্রেণীর আরোহীগণের আহার সম্বন্ধে ব্যবস্থা ভাল। নানা শ্রেণীর হালুইকর ও দোকানদার জাহাজে যাতায়াত করে; উপাদেয় টাটকা রুটি, পুরি, ভাল তরকারীর ব্যবস্থা আছে—অনেক অংশে প্রথম শ্রেণীর বাবুরচি-শোভিত টেবিলের খানার অপেক্ষা উৎকৃষ্ট। আমরা এ সুবিধার যথেষ্ট সদ্ব্যবহার করিতাম এবং প্রথম শ্রেণীর অধিকাংশ হিন্দু মুসলমান আরোহী তাহা করিতেন। স্বপাকের সুযোগ যথেষ্টই। অনেকে খাদ্য দ্রব্যের মধ্যে জীবন্ত ভেড়া, ছাগল ইত্যাদিও সংগ্রহ করিয়া রাখেন।

জাহাজ বোম্বে ছাড়িয়াছে ৯ই ডিসেম্বর, গোয়া ছাড়িয়াছে ১০ই ডিসেম্বর; ধীর মন্থরগমনে অনুকূল বায়ু সাহায্যে ১৫ই ডিসেম্বর সকাল ৭টার সময় জাহাজ পৌঁছিল সি-শেল্ দ্বীপ ( Sea-Shell Island )। নামের সার্থকতা ছিল। বিস্তীর্ণ জলরাশি—মহাসমুদ্রের মধ্যে যেন ঝিনুকের খোলা একখানি ভাসিতেছে, তাই বুঝি নাম সি শেল্ দ্বীপ। ছোট ছোট বহু সংখ্যক দ্বীপ এই বৃহত্তর ঝিনুক-খোলার চারি পাশে ছড়াইয়া আছে; কাহারও মাথা জল হইতে কিছু উঁচু, কাহারও বা মাথা জলে ডুবিয়া আছে। অনেক সময়ে এই জলে ডোবা পাহাড়ে জাহাজের বিপদের কারণ হয়। সুনিপুণ স্থানীয় 'পাইলটের' সাহায্য ব্যতীত বন্দরে পৌঁছান দুষ্কর। এই সকল ক্ষুদ্র দ্বীপ মনুষ্যবাসের প্রায় অযোগ্য। কখনও কখনও ছোট নৌকা লইয়া ধীবরেরা সেখানে যাইয়া মাছ ধরে। ক্ষুদ্র দ্বীপে ক্ষুদ্র পাহাড়ও আছে—সাজান বাগান, বড় নয়ন-মনোরম। সমুদ্র-গর্ভ হইতে পাহাড়ের গায়ে থরে থরে উঠিয়াছে ছোট

বড়—বাড়ী, গভর্ণরের বাড়ী, 'কাস্টমস্ হাউস' ইত্যাদি। পরে মোম্বাসা ও জাঞ্জিবারে যে অতিকায় লাউ, কুমড়া, পেঁপে প্রভৃতি দেখিয়া বিস্মিত হইতে হইয়াছিল, তাহার প্রথম নমুনার সূত্রপাত এইখানেই আরম্ভ হইল। ভারে ভারে এই সকল দ্রব্য-সম্ভার আসিয়া জাহাজে বিক্রয় হইতে লাগিল। দুধ, মাছ অন্যান্য অনেক দ্রব্য আসিল। তৃতীয় শ্রেণীর আরোহীরাই তাহার খরিদ্দার। ভুলিয়াও জাহাজ-কোম্পানী টাটকা জিনিষ সংগ্রহ করে না; কাজেই সাধারণ সাহেবী চালের প্রথম ও দ্বিতীয় শ্রেণীর যাত্রীরা এ সকল সুস্বাদু দ্রব্য চোখে দেখিয়াই তৃপ্তি লাভ করেন।

বিলাত হইতে 'কন্‌ট্রাক্‌টার' টিনে ভর্ত্তি করিয়া যাহা পাঠায়, প্রথম ও দ্বিতীয় শ্রেণীর আরোহীর তাহাই "সুখাদ্য"। সি-শেল্ দ্বীপের প্রধান এবং সর্ব্বাপেক্ষা মূল্যবান রপ্তানী ভেনিলা। খাঁটি ভেনিলার গন্ধে ইউরোপ ও আমেরিকার হোটেলের আইস-ক্রীম্ নয়ন, মন ও রসনা মুগ্ধ করে; তাহারই জঘন্য নমুনা ভারতবর্ষে পৌছিয়া ভেনিলা আইসক্রীম্ ভোক্তৃগণকে ধন্য করে। কচ্ছপের পিঠের হাড়ের নানাবিধ অলঙ্কার ও অন্যান্য বস্তু প্রভূত পরিমাণে বিক্রয় হয় ও অতি প্রকাণ্ড নারিকেলের খোলা কাটিয়া পালিশ করিয়া নানা আকারের বাসন, বাক্স প্রভৃতি প্রস্তুত হয়। একদিকে এই সকল দ্রব্যের ক্রয় বিক্রয় চলিয়াছে, অপর দিকে বড় বড় 'ক্রেন' ও 'চেন' ঘর্ ঘর্ শব্দে জাহাজের মাল নামাইতেছে এবং তুলিতেছে। এই সকল কার্য্য শেষ হইলে, স্থানীয় নবযাত্রী সংগ্রহ করিয়া আবার জাহাজ পশ্চিমে চলিল। গোয়া ও সি-শেল্ দ্বীপ পর্টুগীজ অধিবাসীপ্রধান। সি-শেল্ এককালে পর্ত্তুগীজ অধিকারে ছিল। উভয় স্থানেই প্রাচীন পর্টুগীজ সভ্যতার আদর্শ-ভ্রষ্ট, অনিবার্য্য নিয়মের অধীন; নৈতিক আদর্শ উভয় স্থানেই ক্ষুণ্ণ। এই দুই বন্দর হইতেই চড়িল বহুসংখ্যক অল্পবয়স্ক যুবতী। তাহারা ভাগ্যপরীক্ষার জন্য

মোম্বাসা, কেনিয়া, জাঞ্জিবার প্রভৃতি স্থানে চলিয়াছে। স-বাধ দাসত্ব প্রথার ইহা আধুনিক অপভ্রংশ মাত্র। সি-শেল্ দ্বীপ ছাড়িয়া বহুদূর পর্য্যন্ত সাগর স্বচ্ছ কাচের মতন দেখাইতেছিল, তরঙ্গবিক্ষেপ মাত্র ছিল না। ভগবানের কৃপায় বোম্বে হইতে ডার্ব্বাণ পর্য্যন্ত, এই দীর্ঘ পথে কোনরূপ দুর্যোগ বা আপদের লক্ষণমাত্র দেখা যায় নাই, "সমুদ্রপীড়া"ও আমাদিগকে কষ্ট দেয় নাই।

১৯শে ডিসেম্বর প্রাতে পূর্ব্ব আফ্রিকার সমুদ্রতীরস্থ প্রধান নগর মোম্বাসায় পৌঁছিলাম। অতি প্রাচীনকাল হইতে ভারতবর্ষের সহিত আফ্রিকার বাণিজ্য সম্পর্কে ইহাই কেন্দ্রস্থল ছিল। এই স্থান হইতেই কেনিয়া প্রদেশে যাইতে হয়। সেখানেও ভারত-নির্য্যাতনের ক্রুটি নাই; মোম্বাসার অধিবাসিগণও অনেক বিষয়ে বিপন্ন। সম্প্রতি স্যার ডার্‌সী লিণ্ডসে (Sir Darcy Lindsay) কেনিয়া প্রদেশে ভ্রমণ করিয়া ভারতবর্ষে ফিরিয়াছেন। বোম্বাইয়ে তাঁহার সহিত দেখা হইয়াছিল, তাঁহার নিকট অনেক কেনিয়া-বিবরণ শুনিয়াছি। দক্ষিণ আফ্রিকার মত না হউক, কেনিয়া প্রদেশেও ভারতনিগ্রহ সম্বন্ধে কোন কোন ইংরাজ প্রধান পুরুষ, যথা লর্ড ডেলেমেয়ার (Delamere) যথেষ্ট প্রতিকারের চেষ্টা করিয়াছেন; কিন্তু প্রতিকারের সম্ভাবনা অতি অল্প। এই সকল বলিবার ও বুঝাইবার জন্য মোম্বাসার ভারতীয় অধিবাসিগণের পক্ষ হইতে এক 'ডেপুটেশন' জাহাজে আসিলেন। মালা, তোড়া, অভিনন্দন প্রভৃতির প্রাচুর্য্যের অভাব হইল না। যদিও জাহাজ অতি অল্প সময় বন্দরে থাকিবার কথা, তাঁহাদের সনির্ব্বন্ধ অনুরোধ এড়াইতে পারিলাম না, মোম্বাসায় অল্প সময়ের জন্য নামিতে হইল। পুরাতন সহর, প্রবালদ্বীপ (Coral Island); সমুদ্রের যে খাড়ি নগরকে আবেষ্টন করিয়া তাহাকে দ্বীপের আকার প্রদান করিয়াছে, তাহার মনোমোহিনী নাম কিলিণ্ডিনী (Kilindini)। ভাবুকের মনে দূরে,

বহুদূরে রাধাকৃষ্ণ-সেবিত কালিন্দীর কথা মনে করাইয়া দেয়। নারিকেল, সুপারী, কদলী প্রভৃতি ভারত-পরিচিত বৃক্ষাদি ভারতেরই কথা স্মরণ করাইয়া দেয় এবং Ananas (আনারস) Pepaya (পেঁপে) যে এই ভূ-ভাগ হইতেই ভারতবর্ষে গিয়াছিল, তাহাই মনে করাইয়া দেয় এবং এই মোম্বাসা নগর হইতেই গুজরাটের ব্রাহ্মণ পোত-নায়ক (Pilot) পথ দেখাইয়া বিপন্ন ভাস্কোডিগামাকে কালিকটে লইয়া যায়। ভারতে পাশ্চাত্য শৃঙ্খলের প্রারম্ভ এইখানে। পূর্ব্বে ছোট ছোট 'স্লুপ' (Sloop) আকারের জাহাজ এবং খোলা 'ধাও' (Dhaow) অকুতোভয়ে ভারত মহাসাগর পারাপার হইত। ধাতুময় যে সকল যন্ত্রাদি সাহায্যে দুঃসাহসিক ভারত নাবিক এই কার্য্য সমাধা করিত, তাহা ভাস্কোডিগামার দারুময় যন্ত্রাদি অপেক্ষা অনেক উৎকৃষ্ট।

যথারীতি নগর ভ্রমণ, দ্রষ্টব্য স্থান পরিদর্শন ও অভিনন্দন গ্রহণ আপ্যায়ন ইত্যাদি কার্য্য সমাধা হইল। সহরের প্রধান নগর ভারত-বাসিগণের দোকান আফিস প্রভৃতিতে পরিপূর্ণ, ইউরোপীয়ান দোকানের অপেক্ষা ভারতবাসীর দোকানের পারিপাট্য এবং সমৃদ্ধি অধিক, ইউরোপীয় প্রণালীতে অথচ অপেক্ষাকৃত অল্প লাভে এবং অধিকতর সৌজন্যের সহিত তাহারা কারবার চালায়। এইজন্য ইউরোপীয়ান খরিদ্দারও তাহাদের বশতাপন্ন এবং এই কারণেই ইউরোপীয় দোকান-দারগণের এত গাত্রদাহ। আশ্চর্য্যের বিষয় এই যে, আফ্রিকার সকল স্থানেই ইউরোপীয় খরিদ্দার ভারতবাসীর বিশেষ সমর্থন করে এবং বিপরীত আচরণ করে ইউরোপীয় ব্যবসাদার। আদিম অধিবাসিগণের মধ্যে ব্যবসা-বাণিজ্যের অধিক প্রচলন নাই, তাহারা শ্রমজীবী। হাতীর দাঁত ও হাতীর দাঁতের প্রস্তুত দ্রব্যাদি, গণ্ডারের চামড়ায় প্রস্তুত দ্রব্যাদি এবং অন্যান্য জন্তুর চামড়াদি এখানকার রপ্তানী এবং বিক্রেয়

বস্তু। তুলার চাষ যথেষ্ট হয়, সেইজন্য স্যার পুরুষোত্তমদাস ঠাকুরদাস প্রভৃতি বড় বড় তুলা ব্যবসায়িগণের প্রতিনিধি ও আফিস আছে। কেনিয়ার ব্যবসাদারগণের শ্রীবৃদ্ধি ক্রমশঃ হইতেছে, অনেক টাকা খরচ করিয়া বড় বড় ইমারত প্রস্তুত হইতেছে। ইহার লাভের ক্ষুদ্র ভগ্নাংশও ভারতবর্ষে পৌছিতে পারে, এই আশায় স্যার রাজেন্দ্র মুখোপাধ্যায়কে কন্‌ট্রাক্ট সংগ্রহের চেষ্টার জন্য অনুরোধ করিয়া লিখিলাম। তাঁহার একজন ইংরাজ কর্ম্মচারী আসিয়া কেনিয়াতে "অধিষ্ঠান" হইলেই "সর্ব্বদোষ হরে গোরা" হইবে, কিন্তু এ ব্যাপার কার্য্যে ঘটে নাই।

সহরের দ্রষ্টব্য স্থানের মধ্যে পুরাতন জেল ও কেল্লা এবং অতি পুরাতন অদ্ভুত আকারের এক মস্‌জিদ। মস্‌জিদও কেল্লারই সামিল, আকারে প্রকারে তাহাকে সহজে মস্‌জিদ মনে করা যায় না। প্রাচ্য প্রতীচ্যের সকল পুরাতন নগরেরই মত রাস্তা অতি অল্প-পরিসর। আততায়ীর হস্ত হইতে পরিত্রাণের জন্য, সকলকেই পরস্পর যতদূর সম্ভব কাছাকাছি ঘেঁসাঘেঁসি করিয়া সুরম্য অট্টালিকা নির্ম্মাণ করিতে হইয়াছে। এই পুরাতন সহরের পুরাতন প্রথা ও প্রণালী অনুসারে প্রকাণ্ড পুরাতন ঘণ্টা বাজাইতে বাজাইতে করুণ-গীতিসুরে সহরের নকীব সহরবাসীকে আমাদের আগমন সংবাদ জ্ঞাপন করিল। এইরূপে টাউনহলে বিশাল অভ্যর্থনা-সভার আয়োজন হইল, অভিনন্দন হইল, আবার মালা তোড়ার অজস্রবর্ষণ হইল। জ্ঞাতব্য কথা শুনিলাম, বক্তব্য কথা বলিলাম; 'পুনরাগমনায় চ' আমন্ত্রণ শিরোধার্য্য করিয়া ভারাক্রান্ত হৃদয়ে আবার জাহাজে উঠিলাম। 'কারাপারা'র তখন মাল তোলা লওয়া কার্য্য শেষ হইয়াছে। পরিষ্কার পরিচ্ছন্ন হইয়া হাস্য-মুখে জাহাজ আমাদিগকে অভ্যর্থনা করিল।

এবার জাহাজ আর পশ্চিমগামী নয়, পূর্ব্ব আফ্রিকার উপকূলের সহিত সমান্তরালভাবে দক্ষিণ মুখে চলিল। উপকূলের প্রচুর বনানী-

শোভা বহুক্ষণ দেখা গেল, ক্রমে সেই শোভা অদৃশ্য হইল। সন্ধ্যার ছায়াও ঘনাইয়া আসিল। এখন হইতে জাহাজ পূর্ব্ব আফ্রিকার প্রায় সকল প্রধান বন্দরেই থামিয়া থামিয়া যাইবে। ১৯শে ডিসেম্বর মোম্বাস ছাড়িয়া ২১শে ডিসেম্বর জাহাজ জাঞ্জিবারে পৌছিল। এখানেও ভারতীয় ব্যবসায়ী ও বণিকের অভাব নাই। জাঞ্জিবারের সহিত ভারতবর্ষের বাণিজ্য সম্বন্ধ বহুদিন চলিয়া আসিতেছে। প্রাচীন ও অতীত ইতিহাসের সহিত সেই সম্বন্ধ কি নিগূঢ় ভাবে সংশ্লিষ্ট! পূর্ব্ব আফ্রিকায় মুসলমান আধিপত্য সম্পূর্ণভাবে স্থাপিত হইবার পূর্ব্ব হইতে এই সম্পর্ক চলিয়া আসিতেছে। দাস ক্রয়-বিক্রয় দোষে জাঞ্জিবারের শাসনকর্ত্তাগণ বহুদিন হইতে দুষ্ট। সে দোষ কিছুদিন পূর্ব্বে অত্যন্ত বাড়িয়া উঠিয়াছিল। ক্রীতদাস প্রথা বন্ধ করিতে ইংরাজ চিরদিন দৃঢ়প্রতিজ্ঞ দূত মুখে বহু বাদানুবাদের ও তর্ক বিতর্কের পর দাসত্ব-প্রথা-বিরোধী সর্ত্তসমূহ রক্ষা হওয়া অবস্তব দেখিয়া বিদ্রোহের ব্যবস্থা হয়। জাঞ্জিবার-সম্রাট্ রণে পরাভূত হইলেন, পুনরায় দাসত্ব প্রথার বিরুদ্ধে সন্ধি স্থাপিত হইল এবং সঙ্গে সঙ্গে জাঞ্জিবারে ব্রিটিশ রেসিডেণ্টের স্থাপন হইল। শাসনকর্ত্তাকে সকল বিষয়েই রেসিডেণ্টের সহিত পরামর্শ কারিয়া কার্য্য করিতে হয়। রেসিডেণ্টের বাসের জন্য সুন্দর প্রাসাদ ও উদ্যান নির্দ্ধারিত হইয়াছে; তাহা রক্ষা ও প্রতিপত্তির জন্য সামরিক ব্যবস্থাও যথেষ্ট আছে। শাসনকর্ত্তার নিজের প্রাসাদ অপেক্ষাকৃত ক্ষুদ্র ও শোভাহীন সমুদ্রের কূলেই অবস্থিত। তাঁহার পুরাতন প্রাসাদ অপেক্ষাকৃত সমৃদ্ধশালী। এখন তিনি সেখানে বাস করেন না। সরকারী ভিন্ন ভিন্ন বিভাগের কার্য্য এই প্রাসাদের ভিন্ন ভিন্ন কক্ষে সমাহিত হয়। মধ্যে বিস্তীর্ণ চত্বর, চারিদিকে দ্বিতল চৌতল সুশোভন হর্ম্ম্যরাজি; সম্মুখে বিস্তীর্ণ প্রাঙ্গন ও উদ্যান সমুদ্র হইতে বড় সুন্দর দেখায়। এই প্রাসাদের এক কক্ষে আবগারী বিভাগের আফিস রহিয়াছে। সৌভাগ্যক্রমে

তাহা দেখা হইয়াছে ; কিন্তু প্রাণে একটা বোঝা, একটা দারুণ ভারের জন্য সে সব দেখিয়া শুনিয়া যেরূপ সুখোদয় হওয়া উচিত, তাহা হয় নাই।

জায়গার তালিকা, নামের তালিকা, স্থানের বর্ণনা, আতিথ্যের বর্ণনা, রাস্তাঘাট, প্রাকৃতিক দৃশ্যের বর্ণনা, মিটিং, বক্তৃতা, আলোচনা আন্দোলন ইত্যাদির বর্ণনা বিশদভাবে করিতে গেলে যথার্থ একটা বিরাট পুঁথি হইয়া পড়ে। তাহার সময় পাওয়া দুষ্কর। রেলেই অধিকাংশ সময় কাটিয়াছে। পূর্ব্বে চলন্ত গাড়ীতে লিখিতে কষ্ট হইত না। এখানকার রেলওয়ে অন্যান্য বিষয়ে মন্দ নয়, কিন্তু মিটার গেজ রেলওয়ে পার্ব্বত্য রেলওয়ের যে সব দোষ, তাহা সবই আছে। চলন্ত গাড়ীতে লেখা অসাধ্য। জমিতে পা দিয়া অবধি ও পুনরায় রেলে উঠা পর্য্যন্ত স্নান, আহার, নিদ্রারও সময় থাকে না—হয় অভ্যর্থনা' না হয় মিটিং, না হয় কাহারও কাহারও সঙ্গে দেখাশুনা, না হয় ভোজ, না হয় কোথাও যাওয়া—এই সব লইয়া প্রাতঃকাল হইতে মধ্যরাত্র পর্য্যন্ত শুধু ব্যস্ত নয়, বিপর্য্যস্ত থাকিতে হয়। তাহাতেও মন সকলের পাওয়া যায় না। ইংরাজ, ডচ ( Cape coloured people) কাফির ও ভিন্ন ভিন্ন দলের ভারতবাসী সকল স্থানেই আদর আপ্যায়ন, অভ্যর্থনা ইত্যাদিতে এইরূপ "বিপন্ন" করিয়া রাখিয়াছে। ভ্রমণ-কথা লেখা দূরে যাউক, বাড়ীতে চিঠিপত্র লেখাও দুঃসাধ্য হইয়া পড়িয়াছিল।

কেপটাউন হইতে ১৯শে জানুয়ারী (১৯২৬) রওয়ানা হইয়া পরদিন পোর্ট এলিজাবেথে পৌছান হয়। সেখানে দুই তিন দিন থাকিয়া ইষ্ট লণ্ডনে তিন দিন থাকা হয়। এত বড় দেশ, অথচ প্রত্যহ সকল জায়গায় ট্রেণ নাই। সেইজন্য ইষ্ট লণ্ডনে দুই দিনের জায়গায় তিন দিন থাকিয়া কেপটাউনে ফিরিবার জন্য ট্রেণে উঠিয়াছি। সমস্ত দিন ট্রেণে থাকিতে হইবে, পরদিন অপরাহ্ণে কেপটাউনে পৌছিবার কথা। স্থান

হইতে স্থানান্তরে যাইতে এত দীর্ঘ সময় লাগে, যে ভারতবর্ষে তাহা অসম্ভব মনে হয়। ডার্ব্বন হইতে জোহানেসবার্গ যাইতে প্রায় ২১ ঘণ্টা লাগিয়াছিল। জোহানেসবার্গ হইতে প্রিটোরিয়া ও প্রিটোরিয়া হইতে জোহানেসবার্গ বেশী দূর নয়। প্রিটোরিয়া হইতে জোহানেসবার্গ কয়েক ঘণ্টার জন্য ফিরিতে হইয়াছিল। জোহানেসবার্গ হইতে কিম্বার্লী ১২ ঘণ্টার পথ; কিম্বার্লী হইতে কেপটাউন, কেপটাউন হইতে পোর্ট এলিজাবেথ, পোর্ট এলিজাবেথ হইতে ইষ্ট লণ্ডন এবং ইষ্টলণ্ডন হইতে পোর্ট এলিজাবেথের পথে না ফিরিয়া ব্লানিষ্টরম্‌বার্গ, রোসনাভ, ডেয়ার, কারু প্রান্তরের মধ্য দিয়া অরচেস্‌টার পথে পুনরায় কেপটাউনে চলিয়াছি। সমস্ত Cape Colony Provinceটা এইবার চক্র দেওয়া হইতেছে। শুদ্ধ ট্রেণের গোলমালের জন্য ও সময় বাঁচাইবার জন্য 'ঢেঁকিশাল দিয়া কটক' যাওয়া হইতেছে। ভারতবাসীর যত্ন ও উৎসাহ তাহাদের দুঃখের কথা ভুলিয়াছে ও ভুলাইয়াছে। স্থানীয় লোকের মধ্যে দলাদলি থাকিলেও সকল দলেই আমাদিগকে সমান যত্ন ও আদর করিয়াছে।

ইষ্ট লণ্ডনে আতিথ্যের কিছু বৈলক্ষণ্য ঘটিয়াছিল। স্থানীয় ভারত-বাসিগণ ও ইংরাজগণের মধ্যে এখানে যথেষ্ট আনুগত্য আছে; তাহার কারণ, Cape Colonyতে ভারতবাসিগণের ভোট আছে এবং ভোটের খাতিরে ইংরাজ ও ডচ্‌ তাহাদের মুখ চায়।

ডার্ব্বান সহরে আমাদের জন্য মার্টিয়াম হোটেলে ইউনিয়ন গভর্ণমেণ্ট ঘর স্থির করিয়াছিলেন; কিন্তু আমি তাহাতে না গিয়া ভারতবাসীর ঘরে গিয়া উঠিয়াছিলাম। জোহানেসবার্গ সহরেও কার্‌লটন হোটেলে ঘর স্থির ছিল, তাহা অফিসরূপে ব্যবহার করিয়া ভারতবাসীর ঘরে ছিলাম। কিম্বার্লীতেও তাই। কেপটাউনে মুসলমান গুল্‌ সাহেবের বাড়ী আমাদের বাসা হইয়াছিল এবং পাঞ্জাবী হিন্দু সিংহ

সাহেবের বাড়ী আমাদের সহযোগী মুসলমান রেজা আলির বাসা হইয়াছিল। পোর্ট এলিজাবেথে টিকম্‌দাশ সাহেবের বাড়ী আমাদের বাসা হইয়াছিল। ইষ্ট লণ্ডনেও ভারতবাসীর বাড়ীতেই স্থাননির্দ্দেশ হইয়াছিল; কিন্তু ইষ্ট লণ্ডনের মেয়র ও সিটি কাউন্সিলারগণ তাহাতে আপত্তি করিয়া বলেন, যে তাঁহাদের সহরের ইহাতে অপমান হইবে। তাঁহারা ভারতবাসীর সহিত যথেষ্ট ভদ্র ব্যবহার করেন এবং ভারত-প্রতিনিধিগণকে যথেষ্ট সম্মান ও আতিথ্য প্রদর্শন করিতে তাঁহাদের ইচ্ছা। এইজন্য তাঁহারা সহরের ব্যয়ে ভিল হোটেল নামক বড় হোটেলে আমাদের বাসা স্থির করিয়া নিজেরা ষ্টেশনে থাকিয়া অভ্যর্থনা করেন এবং ফিরিবার দিন ষ্টেশনে আসিয়া গাড়ীতে তুলিয়া দিয়া যান। ইহা হইতে দেখা যাইতেছে, কেপপ্রদেশে (Cape Province) ভারতবাসীর প্রতি অত্যাচার ও অমর্য্যাদাঅপেক্ষাকৃত অল্প। ভারত-বাসীর দুঃখের কারণ যে একেবারেই নাই তাহা নহে; কিন্তু অন্যান্য প্রদেশের মত নয়।

সকল স্থানেই অল্পবিস্তর বক্তৃতা করিতে হইয়াছে; কিন্তু যে কাজের জন্য আমাদের আসা, সে বিষয়ে আমাদের মুখ বন্ধ। অতএব শিক্ষা, স্বাস্থ্য, ভারতবর্ষের ইতিকথা, ভারতবাসীর সাধারণ উপকার সংক্রান্ত কথা লইয়াই বক্তৃতা করিতে হইতেছে; আমাদের মুখ বন্ধ বলিয়া সাধারণ ভারতবাসীর মুখ ত বন্ধ নয়! জোহানেসবার্গ, কেপটাউন প্রভৃতি স্থানে প্রস্তাবিত আইনের বিরুদ্ধে প্রতিবাদের জন্য যথেষ্ট সভাসমিতি আয়োজন হইতেছে, সংবাদপত্রেও যথেষ্ট তীব্র আলোচনা চলিয়াছে; ভারতবর্ষে—বম্বে, মাদ্রাজ, কলিকাতায় যে সকল সভা-সমিতি হইতেছে, তাহার সংবাদও আসিতেছে; এণ্ড্রুজ সাহেব প্রিটোরিয়ার বিশপ্ নেভিল প্রভৃতি মহাজনগণ সংবাদপত্রে ভারতবাসীর অনুকূলে বিশেষ সহায়তাসূচক পত্র লিখিতেছেন।

কেপটাউন ও পোর্টএলিজাবেথে রোটারী ক্লাবের পক্ষ হইতে বিশেষ নিমন্ত্রণ হইয়াছে; ভোজের পর উভয় স্থানেই বক্তৃতা করিয়াছি। সকল স্থানেই Free Mason এবং ইউনিভার্সিটি কর্ত্তৃপক্ষগণের সহিত আলাপ হইয়াছে এবং তাঁহাদের সাহায্যে ভারতবাসীর দুঃখ দূর করিবার চেষ্টাও হইয়াছে।

কেপটাউনে 'Broadcasting Company'র নিমন্ত্রণে সত্তর হাজার দক্ষিণ আফ্রিকার অধিবাসীর নিকট ভারত বাসীর পক্ষ সমর্থন করিয়া বক্তৃতা এক দিন করিয়াছি। কথাগুলো লোকের মন্দ লাগে নাই; "Cape Times" প্রভৃতি ভারতবিদ্বেষী কাগজেও তাহা বাহির হইয়াছে। যে সব ক্লাব ও হোটেলে ভারতবাসীর প্রবেশ অধিকার নাই, সেখানেও সাদর নিমন্ত্রণ ও অভ্যর্থনা হইয়াছে; কিন্তু হইলে কি হয়—আসল কথার কোন সুবিধাই হইতেছে না।

জলন্ত মরুময় "কারু" নামক মহাপ্রান্তরের মধ্য দিয়া দারুণ গ্রীষ্মে রেল দ্রুতগতিতে চলিয়াছে; ডাক ধরিতে হইবে বলিয়া নিশীথে চলন্ত গাড়ীতে যাহা হয় দুই চারি লাইন লিখিয়া পাঠাইতেছি। চক্ষে ও মনে কোন দৃষ্টি আসিতেছে না; কারণ দারুণ চিন্তায় মন নিতান্ত ভারাক্রান্ত।

ডার্ব্বান যাইবার চেষ্টা এখন স্থগিত রাখিতে হইল। ডেপুটেশনের মেম্বরেরা মনে করেন, যে আমার এখন কেপটাউন ত্যাগ করা উচিত নয়। কখন কি খবর আসে, কখন কি ব্যবস্থা করিতে ভারত গবর্ণ-মেণ্টের সহিত কি পত্র কিম্বা "তার" ব্যবহার করিতে হয়, তাহার স্থিরতা নাই, অতএব সে কল্পনা ত্যাগ করিতে হইল।

দক্ষিণ আফ্রিকায় আসিয়া অবধি Rotary, Theosophy, Temperence, Free Masonry, University প্রভৃতি সংশ্লিষ্ট বহু লোক ও সম্প্রদায়ের সহিত আলাপ পরিচয় ও ঘনিষ্ঠতা হইতেছে।

বহুতর লোকের সহিত আলাপপরিচয়ের অবকাশ ইহাতে ঘটিতেছে এবং ভারতবাসীর সপক্ষে দক্ষিণ আফ্রিকার লোকের সহানুভূতি আকর্ষণের চেষ্টার সহায়তা ইঁহাদের দ্বারা যথেষ্ট হইতেছে। ইঁহারা পূর্ব্বে দেখাই করিতেন না, কথাই কহিতেন না; এখন আকর্ষণ করিতেছেন ও আকৃষ্ট হইতেছেন।

কেপটাউনের পাব্‌লিক লাইব্রেরীর হলে রেভারেণ্ড এণ্ড্রুজ কবি রবীন্দ্রনাথ সম্বন্ধে এক বক্তৃতা করিয়াছেন, ইউনিভারসিটির ভাইস-চ্যান্‌সেলার স্যার ক্যারদার্স বিটি (Sir Carruthers Bette) সভা-পতির আসন গ্রহণ করেন। মুগ্ধ হইয়া বহু ইংরাজ এবং ডচ্ পুরুষ ও মহিলা বক্তৃতা শ্রবণ করেন। পূর্ব্বে এণ্ড্রুজ সাহেব ডাঃ রবীন্দ্রনাথ সম্বন্ধে আরও বক্তৃতা করিয়াছেন। এইরূপে ভারতবাসীর পক্ষ হইয়া সংবাদপত্রে লিখিয়া ও রাজনৈতিক বক্তৃতা করিয়া তিনি ভারতবাসীর যথেষ্ট উপকারের চেষ্টা করিতেছেন। মহাত্মা এণ্ড্রুজ যথার্থ ভারত-প্রেমিক। তিনি রবীন্দ্রনাথের ও মহাত্মা গান্ধীর ভক্তসেবক। দক্ষিণ আফ্রিকায় ভারত নিগ্রহ নিবারণ জন্য অমানুষ পরিশ্রম করিতেছেন কাগজে অক্লান্তভাবে লেখালেখি করিতেছেন, অপমান ও তিরস্কার অগ্রাহ্য করিয়া সকলের সঙ্গে দেখাশুনা করিতেছেন, আততায়ীকে বুঝাইয়া স্ব-দলে আনিবার চেষ্টা করিতেছেন, প্রকাশ্য সভায় বক্তৃতা ও নিভৃতে মন্ত্রণা ও আলোচনা করিতেছেন।

১২ই ফেব্রুয়ারী ১৯২৫ সাল তাঁহার জন্মদিন—ছাপান্ন বৎসরে তিনি পড়িলেন। জন্মদিন উপলক্ষে আমরা যে বাড়ীতে আছি তাহার কর্ত্তা গৃহিণী ও ছেলেমেয়েরা মিলিয়া জন্মোৎসবের আয়োজন করেন। তাহাতে ডেপুটেশনের মেম্বর ও অন্যান্য লোককে আহ্বান করিয়া মিঃ এণ্ড্রুজের প্রতি কৃতজ্ঞতা প্রকাশ করা হয়। নিখিলের হাত দিয়া আমি "Imitation of Christ" নামক অপূর্ব্ব ভক্তিরসাত্মক পুস্তক উপহার

দিলাম ও ইংরাজীতে কয়েক পংক্তি কবিতা লিখিয়া তাঁহাকে "রাবণ গৃহে বিভীষণ ও কুরুগৃহে বিদূরের" সহিত তুলনা করিলাম। তিনি পরম আপ্যায়িত হইলেন, কৃতজ্ঞতা প্রকাশ করিলেন। বন্ধুবান্ধব অনেকে অন্যান্য উপহার প্রদান করিলেন।

এণ্ড্রুজ সাহেবের অনুরোধে তাঁহার সহিত স্থানীয় Theosophical Societyতে দুই তিন দিন গিয়াছিলাম এবং ভারতের পুরাতন কথা সম্বন্ধে দুই দিন বক্তৃতা করিয়াছি। এদেশের লোক ভারতবর্ষ সম্বন্ধে এত অজ্ঞ, যে নিখিলচন্দ্র কোন এক স্থানে ভারতবাসী বলিয়া পরিচয় দেওয়াতে তাহারা বিশ্বাস করিতে চাহিল না যে নিখিল ভারবাসী এবং কোন্ দেশ হইতে সে আসিয়াছে তাহা জানিবার জন্য বার বার অনুরোধ করিল। প্রধান মন্ত্রী জেনারেল হার্টজহগ্ এর সহিত কথাবার্ত্তার পর তিনি আমাদের সভাপতি পেডিসন সাহেবকে বলিয়াছিলেন, যে আমি ভারতবাসী—এ কথা সহসা বিশ্বাস করিতেই তাঁহার প্রবৃত্তি হয় না এবং আমার সামান্য লেখাপড়া যাহা হইয়াছে, তাহা বিলাতেই হইয়াছে বলিয়া তাঁহার ধারণা। আমার কথাবার্ত্তার প্রতি তাঁহার যথেষ্ট ভক্তি শ্রদ্ধা হইয়াছে, তাহা গভর্ণর জেনারেল লর্ড অ্যাথলোনকে তিনি জানাইয়াছেন। গভর্ণর জেনারেলের প্রাইভেট সেক্রেটারী আমাদের সভাপতিকে সে কথা বলেন।

এসব কথা শুনিতে ব্যক্তিগতভাবে মিষ্ট, কিন্তু কোথায় কি কাজে লাগিবে, তাহা বুঝিতে পারি না। আর এই সকল ধারণা ও বিশ্বাস লইয়া যে সকল রাজপুরুষ বা রাজনৈতিক নেতাগণ ভারতবাসী মাত্রকে কুলী জ্ঞান করিয়া তাহাদিগের নির্য্যাতনের ব্যবস্থা আইন সাহায্যে চেষ্টা করেন—তাঁহাদের কথা কি বলিব।

যেখানে যখন অবকাশ পাইতেছি সকলকেই বলিতেছি, যে আমরা যেমন এখানে আসিয়া সকল বিষয়ে দেখাশুনা করিতেছি, সেইমত

এখানকার কয়েকজন সদাশয় সাধু "আফ্রিকান" রাজনৈতিক নেতা ভারতবর্ষে গিয়া স্বয়ং আমাদের অবস্থা দেখিয়া আসিলে এ অজ্ঞতা এবং নির্য্যাতন স্পৃহা হ্রাস হইবার সম্ভাবনা, কিন্তু বিল পাশ হইয়া গেলে, আর তাহা হইবে না।

থিয়সফিক্যাল সোসাইটির বক্তৃতা উপলক্ষে Mahenjodaro, Nal, Harappa প্রভৃতি স্থানের প্রত্নতাত্ত্বিক গবেষণাসূত্রে আহৃত ফটোগ্রাফ সব দেখাইয়াছিলাম, সভা সে সকল ফোটগ্রাফ দেখিয়া ও বহু সহস্র বৎসর পূর্ব্বে ভারতসভ্যতার নিদর্শন পাইয়া আশ্চর্য্য হইলেন।

মদ্যপান নিবারণ সম্বন্ধে আইন লইয়া এখানে তুমুল আন্দোলন চলিয়াছে। টেম্পারেন্স দলের অধিনায়ক মিঃ ব্ল্যাক্‌ওয়েল, রেভারেণ্ড মিঃ কুক প্রভৃতির সহিত বিস্তর কথাবার্ত্তা হইয়াছে। সম্প্রতি মদ্যপান নিষেধ আইন সম্বন্ধে সিটি হলে বিরাট সভা হইয়াছে, আমাকে সে সভায় বক্তৃতা করিবার জন্য বিশেষ অনুরোধ করা হইয়াছিল কিন্তু আমি যে কাজে আসিয়াছি, তাহার প্রধান সর্ত্ত হইতেছে, ডেপুটেশনের মেম্বারগণ গভর্ণমেণ্টের বিরূদ্ধে কোনরূপ উত্তেজনায় সাহায্য করিবে না; আমরা এই সর্ত্ত বিধিমত পালন করিতেছি তজ্জন্য গভর্ণমেণ্টের পক্ষ হইতে পার্ল্যামেণ্টে ডাক্তার ম্যালান ( Malan ) আমাদের সুখ্যাতি করিয়াছেন এবং সংবাদপত্রেও সুখ্যাতি হইয়াছে। শুধু ভারত-নির্য্যাতন-আইনের বিরুদ্ধে নয়, এখানকার গভর্ণমেণ্টের বিরূদ্ধে কোন কথাতেই আমরা এখন সংলিপ্ত হইতে পারি না ও চাহি না। সৌভাগ্যবশতঃ টেম্পারেন্স সম্প্রদায়ের অধিনায়কগণ এ কথা বুঝিয়া আমায় অব্যাহতি দিয়াছেন; তবে ভারতবর্ষে মদ, আফিমের বিরূদ্ধে যে সকল চেষ্টা হইতেছে, সে সম্বন্ধে বক্তৃতা করিবার জন্য স্বতন্ত্র সভায় আয়োজন করিয়া আমায় নিমন্ত্রণ করিয়াছেন। ইহাতে আপত্তি নাই।

Unitarian Church সম্প্রদায়ের পক্ষ হইতে Rev. Balonforth একেশ্বরবাদ সম্বন্ধে হিন্দুমতের ক্রমবিকাশ কিরূপে হইয়াছে ও পাশ্চাত্য ধর্ম্মমতের সে ক্রমবিকাশের ফল কি, সে সম্বন্ধে বক্তৃতা করিতে অনুরোধ করিয়াছেন।—তাহাতে আমি স্বীকৃত হইয়াছি।

ইউনিভারসিটীর পক্ষ হইতে প্রোফেসার ক্লার্ক প্রমুখ অধ্যাপকগণ ভারত সম্বন্ধে ব্যাখ্যানের জন্য আহ্বান করিয়াছেন। রাত্রে না হইলে ইহাদের সময় হয় না, আমিও নৈশপর্য্যটনে পরাঙ্মুখ—এইজন্য এ সকল প্রতিষ্ঠানের সম্যক্ সংঘটন হইয়া উঠিতেছে না; বিশেষতঃ ডেপুটেশনের পক্ষ হইতে যে সকল তদ্বির তাগাদা প্রয়োজন হইতেছে, তাহাতেই সময় অনেক যাইতেছে। সময় করিয়া এ সকল লোকের নিমন্ত্রণ যেমন করিয়া হউক রক্ষা করিতেই হইবে।

ডেপুটেশনের কাজের সামান্য সুরাহা হইয়াছে, আমারও কাজ যথেষ্ট বাড়িয়া গিয়াছে; সকাল হইতে রাত্রি পর্য্যন্ত কাজ চলিয়াছে, বিশেষ পরিশ্রম করিতে হইতেছে। তাহার কারণ, ডেপুটেশনের অন্যান্য মেম্বরের গভর্ণমেণ্ট অফ্ ইণ্ডিয়ার সহিত গুরুতর মতভেদ। আমার মতপার্থক্য যথাযথভাবে বিজ্ঞাপিত হইবার পর যাহা স্থির হইয়াছে, তাহা শিরোধার্য্য ও প্রাণপণে অবশ্য পালনীয়। আমার মতের মত কোন কাজ সর্ব্ববাদিসম্মতিক্রমে সিদ্ধান্ত হইল না বলিয়া, সে কাজে তিলমাত্র ঔদাসীন্য বা তাচ্ছিল্য আমার দ্বারা সম্ভব নহে; বরং এই মতপার্থক্যবশতঃই অধিকতর পরিশ্রম করিয়া কাজের সুরাহা চেষ্টা কর্ত্তব্য। রাজপ্রতিনিধির প্রাইভেট সেক্রেটারীকে সে বিষয়ে পত্র লিখিলাম।

যতদূর বোঝা যাইতেছে, আমাদিগকে আরও পাঁচ সপ্তাহ এখানে থাকিতে হইবে। কয়েকদিন সামান্য মেঘলা ও বৃষ্টি হইয়া ঠাণ্ডা আনিয়াছে। ফল ফুলের প্রাচুর্য্য ও উৎকর্ষ তাহাতে বাড়িয়াছে, কিন্তু

স্বাস্থ্য সম্বন্ধে ক্ষতির সম্ভাবনা। বেড়াইতে যাইবার বিশেষ অবকাশ পাওয়া যায় না; সামান্য বৃষ্টি হইয়া প্রাকৃতিক শোভার উৎকর্ষ জন্মিতেছে।

ভারতবর্ষ হইতে যে সব 'তার' আসিতেছে তাহাতে বোঝা যায়, যে গভর্ণমেণ্ট অফ্ ইণ্ডিয়া সিলেক্ট কমিটীর নিকট সাক্ষ্য দিতে যে সম্মত, তৎসম্বন্ধে ভারতবর্ষে জনপ্রতিনিধিগণের সহিত পরামর্শ হইয়া কার্য্য স্থির হইয়াছে। কিন্তু সেই সকল জননায়ক স্থানীয় নায়কগণকে তারযোগে উপদেশ দিয়াছেন ও তাহাতে তাহাদিগকে সিলেক্ট কমিটীর সম্মুখে সাক্ষ্য দিতে বারণ করিয়াছেন। গভর্ণমেণ্ট ডেপুটেশনকে সাক্ষ্য দিতে তাঁহারা নিষেধ করেন না; বরং ডেপুটেশনকে সাহায্য করার প্রতিশ্রুতি দিয়াছেন, অথচ নিজেরা সাক্ষ্য দিতে অসম্মত—এ মতবৈচিত্র্যের কারণ কিছু বোঝা যায় না। ইহাতে ডেপুটেশনের বলহানি ঘটিবে, সে বিষয়ে সন্দেহ নাই। মতদ্বৈধ সত্ত্বেও আমি ডেপুটেশনের কার্য্য দ্বিগুণ পরিশ্রমের সহিত করিতে প্রস্তুতও হইতেছি, অথচ যে সকল জননায়কের সম্মতিক্রমে গভর্ণমেণ্ট এ বিষয়ে মত করিলেন, তাঁহারা স্থানীয় জনসাধারণকে এরূপ উপদেশ দিলেন কিরূপে তাহা বুঝিতে পারিলাম না।

ডেপুটেশনের মেম্বরগণকে সকল বিষয়ে বিশেষ সতর্ক হইয়া কাজ করিতে ও মতপ্রকাশ করিতে হয়। বিলের জন্য যিনি বিশেষ দায়ী, সেই ডাক্তার মেলান তাঁহার প্রকাশ্য বক্তৃতায় ডেপুটেশনের মেম্বরগণকে প্রশংসা করিয়াছেন। যে সকল সংবাদপত্র ভারতবাসিগণের বিশেষ বিরোধী, যথা:—"Cape Times" "Cape Argos", "Johannesburg Star", "Johannesburg Rand Mail" "Natal Observer" প্রভৃতিও ডেপুটেশনের মেম্বরগণকে এ বিষয়ে প্রশংসা করিয়াছেন।

দুই তিন দিন ধরিয়া মুসলমানগণের মধ্যে এখানে খুব সমারোহ

উৎসাহ চলিয়াছে। Londonএর নিকট Woking নামক স্থানে মুসলমানদিগের যে মসজিদ ও বিদ্যালয় আছে, সেই মসজিদের ইমাম অর্থাৎ প্রধান পুরোহিত খাজা কামালুদ্দিন ও হাজি ফারুক Lord Headley নামে একজন আইরিশ লাটকে মুসলমান ধর্ম্মে দীক্ষিত করিয়াছেন। লাট সাহেব মক্কা তীর্থ করিয়া 'হাজি' পদবী পাইয়াছেন; লোক-তিরস্কার গ্রাহ্য করেন নাই। ধর্ম্মমতের বিভিন্নতাবশতঃ তাঁহার স্ত্রী তাঁহাকে আদালতের সাহায্য লইয়া ডাইভোর্স করিয়াছেন। Lord Headley ও হাজি কামালুদ্দিন (Kamaluddin) স্থানীয় মুসলমানগণ কর্ত্তৃক আহূত হইয়া দক্ষিণ আফ্রিকায় মুসলমানধর্ম্ম সম্বন্ধে বক্তৃতা করিবার উদ্দেশ্যে আসিয়াছেন। গত সোমবার তাঁহারা আসিয়া পৌছিয়াছেন। ৭নং Beuten Cyngle, হাজি গুলের যে বাড়ীতে আমরা আছি সেই বাড়ীতে বাসা লইয়াছেন। বাড়ীর কর্ত্তা, গৃহিণী, কন্যাগণ ও কর্ত্তার পুত্র Dr. Gool সমগ্র কেপের মুসলমানের তরফ হইতে আতিথ্য সৎকারে ব্যস্ত। মিঃ গোখলে, শ্রীমতী সরোজিনী নাইডু, মহাত্মা গান্ধী, মিঃ রুস্তমজী অব্ ডার্ব্বান, মিঃ এণ্ড্রুজ প্রভৃতি বহু গণ্যমান্য লোক-যাঁহারাই কেপটাউনে আসেন, তাঁহারা সকলেই গুল পরিবারের আতিথ্যলাভে সুখী হন। আপাততঃ মিঃ এণ্ড্রুজ যেখানে রহিয়াছেন, নিখিল ও আমি সেখানে রহিয়াছি; তথাপি মুসলমান সম্প্রদায়ের বিশেষ অনুরোধে গুল পরিবার লর্ড হেড্লী ও খাজা কামালুদ্দীনকে তাঁহাদের গৃহে আহ্বান করিয়াছেন; নিজেদের শুইবার ঘর পর্য্যন্ত ছাড়িয়া দিয়াছেন। দিবারাত্র অতিথিসেবায় তাঁহারা সপরিবারে প্রাণ পণ করিতেছেন। মিঃ গুল সস্ত্রীক অন্য বাড়ীতে থাকেন, আমাদের সেক্রেটারী মিঃ জি, এস, বাজপাই তাঁহারই পুত্রের বাড়ীতে আছেন। হাজী গুল সাহেব তাঁহার অপর স্ত্রী (ভারতবর্ষে বিবাহিতা) লইয়া অন্য বাটীতে থাকেন, প্রায়ই

আমাদের সহিত রাত্রে আহারাদি করেন ও কোন কোন দিন এই বাটীতে রাত্রি যাপন করেন। গৃহিনী যেমন পরিশ্রমী তেমনই সুগৃহিণী তেমনই সদালাপী। তাঁহার পিতামাতা **Cape Malaya** সম্প্রদায়ভুক্ত, তাঁহার ভগিনী ও ভগিনী কন্যা ও পুত্রগণও **Cape Malaya** সম্প্রদায় ভুক্ত। কৃতীপুত্র ডাক্তার গুল ও সংসারপালনে সাহায্য করেন। বয়স্থা ও সুশিক্ষিতা কন্যাগণ দিবারাত্র সাহায্য করিতেছেন। পড়াশুনা নাচ গানে যেমন দক্ষ, গৃহকার্য্যেও তেমনই; সম্মার্জ্জনী হস্তে গৃহকার্য্য ও উদ্যানকার্য্য দিবারাত্র করিতে তাঁহারা লজ্জিত বা দুঃখিত নহেন; ধর্ম্মচর্চ্চাও সকলেই বিশেষ ভাবে করেন।

যদিও বাটীর গৃহিণী ইংরাজী ও ডচ্ ভাষা সুন্দররূপে বলিতে পারেন তিনি পূর্ব্ব প্রচলিত প্রথানুসারে বর্ণাক্ষর জ্ঞানশূন্য। মেয়েরা সকলেই বিদুষী ও গুণবতী। একজন—তাঁহার নাম রেবা—ফোর্ট হেয়ার কলেজে অধ্যয়ন করিয়া বি, এ, উপাধি লাভ করিয়াছেন। 'কালা আদমী'দের জন্য সংস্থাপিত ইষ্ট লণ্ডনের নিকটবর্ত্তী এই কলেজ বহুদিন হইতেই বেশ কাজ করিয়া আসিতেছে। আর একজন ইংরেজী সাহিত্য চর্চ্চায় বিশেষ সাফল্য লাভ করিয়াছেন। সেক্সপিয়রের নাটক ও অন্যান্য ইংরাজী গ্রন্থ তিনি যত্ন ও আহ্লাদের সহিত আমার নিকট পাঠ করেন। রোজার উপবাসের সময়ে আমরা তাঁহাদের বাটীতে ছিলাম বলিয়া আমরা দিবসে আহার সম্বন্ধে আপত্তি জানাই, কারণ তাঁহারা সমস্ত দিন উপবাসী থাকিবেন আর আমাদের রাঁধিয়া খাওয়াইবেন তাহা আমাদের মনোমত হইল না। তাঁহারা সে কথা শুনিবার পাত্রী নহেন; দিবসেও আমাদের যথা বিধানে খাওয়াইয়া ছাড়িতেন। রোজা অন্তে ঈদ্ পরবের সময়ে আমি অনেক খুঁজিয়া তাঁহাদের জন্য বেনারসী ওড়না সংগ্রহ করিয়াছিলাম; তাহা মাথায় দিয়া ভারত কামিনী সাজিয়া তাঁহাদের আনন্দের পরাকাষ্ঠা দেখে কে!

বাড়ীর বাগানে একটী Fig গাছ ছিল, তাহার পাকা ফল ভোরে উঠিয়া আমার জন্য সংগ্রহ করিয়া তবে তাঁহাদের তৃপ্তি সাধন হইত। সর্ব্বদা কথাবার্ত্তায়, গানে গল্পে, আমার ভারাক্রান্ত মনের গ্লানির লাঘবে তাঁহাদের নিত্য চেষ্টা ছিল। একদিকে আমার বক্তৃতা লিখিয়া লইতেন, অপরদিকে বাহির হইবার সময়ে কাপড় বুরুশ ও ইস্ত্রী করিয়া গুছাইয়া দিতেন। রাত্রের অনিদ্রার ঔষধ স্বরূপ ঘুম ভাঙ্গিলে রুটী খাইবার জন্য পীড়াপীড়ি করিতেন। এইরূপে অনির্ব্বচনীয় সশ্রদ্ধ স্নেহের সহিত এই আদর্শ মুসলমান পরিবার আমার যে সেবা করিয়াছিল তাহা ভুলিবার নয়। ভারতে ফিরিয়া বহুদিন তাঁহাদের সহিত পত্র ব্যবহার হইয়াছিল ; এখনও হয়।

ভারতীয় ফলবিক্রেতা আমাদের নিকট ফলের দাম লইত না ; ভারতীয় নাপিত কামাইয়া পয়সা লইতে রাজী হইত না, ভারতীয় হাঁসপাতালের রোগীরা রোগযন্ত্রণার উপশমের আশায় আমাদিগকে ডাকাইয়া পাঠাইত, নিখিল যে কত রোগীর ঘরে ঘরে গিয়া সেবা করিয়াছে তাহার ইয়ত্তা নাই।

ইংরাজ বিশেষেরও সহিত মধুর সম্বন্ধ স্থাপিত হইয়াছিল—অহেতুক স্নেহেতে তাঁহারা আবদ্ধ করিয়াছিলেন। স্থানীয় শিল্প বিদ্যালয়ের ( Art School ) অধ্যক্ষ উপযাচক হইয়া একদিন বলিলেন—আমি আপনার ছবি আঁকিয়া নিজ তৃপ্তি সাধন করিতে চাই। অনেক দিন পরিশ্রমে—কার্য্য অবসরের মধ্যে—সে ছবি আঁকা হইল, এবং তাহা বিদ্যালয়ের প্রদর্শনীতে স্থান পাইয়াছে। মিস্ ফতিমা গুল সম্প্রতি সে ছবি হঠাৎ দেখিয়া রহস্য করিয়া পত্র লিখিয়াছিলেন।

বাড়ীর নিকটেই সরকারী বাগান, মিউজিয়াম ও পাবলিক্ লাইব্রেরী। সেখানে অনেক সময় কাটিত ; দেখিতাম অনেক, শিখিতাম অনেক। একদিন লাইব্রেরীর অধ্যক্ষ বাংলা ভাষায় লিখিত একখানি

পুরাতন দলিল দেখাইলেন। সুন্দর অক্ষরে সাদা তুলটের উপর লিখিত দলিল। যখন দাস ক্রয়বিক্রয়ের প্রথা প্রচলিত ছিল সেই আমলের দলিল। স্বেচ্ছায় সামান্য মূল্যে মুসলমান বাঙ্গালী-দাস আত্ম-বিক্রয় করিয়াছে; ক্রমান্বয়ে প্রভূ পরিবর্ত্তন হইয়াছে। দলিলের পৃষ্ঠে ক্রমান্বয়ে ডাচ ও ইংরাজী ভাষায় বর্ত্তমান প্রচলিত হ্যাণ্ডনোটের পৃষ্ঠায় Endorsementর ন্যায় সে ক্রমপরিবর্ত্তন ডাচ, ফ্রেঞ্চ ও ইংরেজী ভাষায় লিপিবদ্ধ আছে।

আমাদের অবস্থানকালে এয়ারোপ্লেনে Cairo হইতে Cape Town পর্য্যন্ত বিমানে যাত্রা সম্পন্ন হয়। সে যাত্রার মহারথী মিঃকবহাম*। যেদিন তিনি Cape Townএ পৌঁছিলেন সেদিন ভীষণ জনতা সহরের বাহিরে খোলা ময়দানে তাঁহাকে দেখিতে সমবেত হয়। আমরাও ছিলাম। পাবলিক্ লাইব্রেরী হইতে Sir Mortimer-William'এর শকুন্তলার অনুবাদ হইতে রাজা দুষ্যন্তের বায়ুপর্য্যটনের বৃত্তান্ত নিখিলকে দিয়া নকল করাইয়া রয়টার কোম্পানীর ডন সাহেবের মারফতে কবহাম সাহেবের নিকট পাঠাইয়া দি। তিনি অতিমাত্রায় বিস্মিত হইয়া লিখিলেন যে আকাশমার্গ হইতে পর্য্যবেক্ষণ না করিয়া সে বৃত্তান্ত লিখিত হয় নাই। শকুন্তলার উল্লিখিত অংশটী সাধারণের বোধের সুবিধার জন্য বাঙ্গলা ও ইংরাজী অনুবাদ সহ নিম্নে উদ্ধৃত হইল :—

"শৈলানামবরোহতীব শিখরাদুন্মজ্জতাং মেদিনী
পর্ণাভ্যন্তরলীনতাং:বিজহতি স্কন্ধোদয়াৎপাদপাঃ।
সন্তানৈস্তনুভাব নষ্ট সলিলা ব্যক্তিং ভজন্ত্যাপগাঃ
কেনাপ্যুৎক্ষিপতেব পশ্যভূবনং মৎপার্শ্বমানীয়তে॥"

---

N. B.—এই প্রসিদ্ধ আকাশ-পোত নাবিক (এক্ষণে স্যার এলেন কবহাম) ভারতবর্ষে আসিয়াছেন এবং গৌরীশৃঙ্গ উল্লঙ্ঘনে নিযুক্ত আছেন এবং এরোপ্লেনগুলির অধিনায়কত্ব করিতেছেন।

'উন্নত গিরিশিখর হইতে ভূ-প্রদেশ যেন অবতরণ করিতেছে; পাদপ সকলের মূল হইতে শাখা পর্য্যন্ত সমুদয় দর্শন পথে পতিত হওয়াতে বৃক্ষ সকল আর পত্রাভ্যন্তরলীন বলিয়া বোধ হইতেছে না; নদী সকল রৌপ্য নির্ম্মিত সূত্রের ন্যায় দৃশ্যমান ছিল এক্ষণে প্রকাশিত হওয়াতে প্রকাণ্ড দেখা যাইতেছে। যেন পৃথিবীকে কেহ উৎক্ষেপ করিয়া আমার সমীপে আনয়ন করিয়াছে।

Stupendous prospect! yonder lofty hills
Do suddenly uprear their towering heads
Amid the plain, while from beneath their crests
The ground receding sinks; the trees, whose stems
Seemed lately hid within their leafy tresses,
Rise into elevation, and display,
Their branching shoulders; yonder streams,
whose waters,
Like silver threads, but now were scarcely seen,
Grow into mighty rivers; lo' the earth seems
upward hurled by some gigantic power.

এইরূপ মধুর ও আনন্দময় পারিপার্শ্বিক অবস্থার মধ্যে শত ক্লেশ ও গ্লানি সত্ত্বেও কেপটাউনে আমাদের সময় কাটিয়াছিল ভাল।

ধর্ম্মের নৌকা ধিকি ধিকি বয়। তুলনায় আমাদের নৌকাকেও ধর্ম্মের নৌকা বলিতে হইবে—খুব ধিকি ধিকি যাইতেছে। কোথায় গিয়া নৌকা উঠিবে, সর্ব্বনিয়ন্তাই জানেন।

আমরা পোর্ট এলিজাবেথ এবং ইষ্ট লণ্ডন হইতে ফিরিবার পর অনেক ব্যাপার ঘটিয়াছে। Minister of Interior Dr. Malan ও Prime Minister General Hertzhog'এর সহিত দেখা হইয়াছে, বিশেষ কোন ফললাভের আশা না থাকিলেও আমাদের বিরুদ্ধে মত কিছু পরিবর্ত্তিত হইয়াছে। কোন বিচার বা অনুসন্ধান

না হইয়া Asiatic Bill পাশ হইবার যে সম্ভাবনা ধ্রুব নিশ্চিত ছিল, তাহা কতকটা কমিয়াছে—কিছু না কিছু অনুসন্ধান হইবে, এমন সম্ভাবনা হইয়াছে। কি প্রণালীতে অনুসন্ধান হওয়া উচিত, সে বিষয়ে ডেপুটেশনের অন্যান্য মেম্বরদিগের সহিত আমার বিশেষ মতভেদ হইয়াছে; ইণ্ডিয়া গভর্ণমেণ্টের সহিত তারযোগে আলোচনা অনেক হইয়াছে। সহযোগীগণের নিতান্ত অনিচ্ছাসত্ত্বেও আমার স্বতন্ত্র মত ইণ্ডিয়া গভর্ণমেণ্টের গোচর করা হইয়াছে। সে বিষয়ে তথ্য প্রকাশ করা এখন সম্ভব নহে।

বিশ্বস্তসূত্রে সংবাদ পাওয়া গিয়াছে, যে প্রধান মন্ত্রী হার্টজ্‌হগ্‌ আমার সম্বন্ধে এখানকার লাট সাহেব আর্ল অফ আথলোনকে লিখিয়াছেন, "I was much impressed by the personality of Sir Deva Prasad Sarvadhikary and struck by the way in which he presented his case"; বোধহয় প্রধান মন্ত্রীর মত আমাদের বিরুদ্ধে যতদূর ছিল, এখন ততদূর নয়।

Minister of the Interior Dr. Malan তাঁহার কথোপকথন সময়ে বলেন যে—"I must admit and express my appreciation of the discretion with which you have been carrying on your work."

নেটাল কংগ্রেসের সেক্রেটারী মিঃ কাজী লিখিয়াছেন—"I have followed with keen interest, what little the Papers have reported of your activities, and seeing things from this distance, I personally think a wish of God is being done by your activities."

কংগ্রেস-সেক্রেটারী ইহা লিখিয়া কৃতার্থ করিয়াছেন। কংগ্রেস-দলের নেতারা এখনও ভারতবর্ষে রহিয়াছেন; অতএব বোধহয়

দলের পক্ষ হইতে সেক্রেটারী এখনও কিছু বলিতে প্রস্তুত নহেন। ভারতগভর্ণমেণ্টের ডেপুটেশনের প্রতি শ্রদ্ধা ও সহানুভূতি আকর্ষণ করিতে এখানে ও ভারতবর্ষে এখনও বিশেষ কষ্ট পাইতে হইতেছে। বিশেষতঃ, আমাদের মুখ বন্ধ বলিয়া কোন কথা বলা অসম্ভব। ডার্ব্বানে আমার পুনরায় যাওয়া প্রয়োজন হইবে। এ সকল কথা শুধু মিষ্ট কথা হইলে, তাহার উল্লেখ প্রয়োজন হইত না। মিষ্ট কথার মূলে কিছু সত্য থাকিলেও থাকিতে পারে এবং কিছু সত্য আছে মনে করিয়া, ধারণা হইতেছে যে পূর্ণ ফললাভ না হইলেও আংশিক ফললাভ-সম্ভাবনার সূচনা হইয়াছে। বিচার ও অনুসন্ধানের ফলে কিছু হউক বা না হউক, কোন না কোন আকারের অনুসন্ধান ও বিচার হইবে এবং তাহার সময় পাওয়া যাইবে। সে সময়প্রাপ্তির ফলে হয়ত আরও কিছু উপকার হইতে পারে।

পূর্ব্ব বন্দোবস্ত-মত কাজ হইলে ১৪ই ফেব্রুয়ারি ডার্ব্বান হইতে যে জাহাজ ছাড়িবে তাহাতেই আমাদের ফিরিবার কথা ছিল কিন্তু তাহা হইল না। ভারত গভর্ণমেণ্টের অনুরোধক্রমে আমাদের দেশে ফিরিয়া যাওয়া এখন বন্ধ রহিল, কতদিন বন্ধ থাকিবে তাহা বলা বড় কঠিন। দুই তিন মাস বিলম্ব হওয়া বিচিত্র নহে। ইহাতে ব্যক্তিগত ভাবে আমার যতদূর কষ্ট, ক্ষতি ও অসুবিধা হইতে হয় তাহা হইবে; কিন্তু উপায় নাই। কাজের ভার লইয়া আসিয়া কাজ ফেলিয়া পলায়ন করা বা শৈথিল্য-প্রদর্শণ করা আমার অভ্যাস নাই।

লর্ড রেডিং তাঁহার কার্য্যকাল শেষ করিয়া বিলাত যাইবার পূর্ব্বে তাঁহার সহিত ভারতবর্ষে দেখা হইবার সম্ভাবনা রহিল না, তাঁহাকে সকল কথা বুঝাইবার অবকাশ মিলিল না! যথাসম্ভব পত্র-ব্যবহারে সে বিষয়ের মীমাংসা করিতে হইতেছে। শেষ মুহূর্ত্তে লর্ড রেডিং যে দৃঢ়প্রতিজ্ঞা প্রকাশ করিয়াছেন, পূর্ব্ব হইতে তাহা করিলে

হয়ত আরও সুফল-সম্ভাবনা ছিল। এখন ভরসা, তাঁহার পরবর্ত্তী বড়লাট লর্ড আরউইনের হাতে। তিনি নির্ব্বিরোধী লোক—কত দূর কি করিবেন কিম্বা পারিবেন জানি না। তবে দক্ষিণ আফ্রিকার ভারত-সমস্যা পূরণের যখন বিশেষ চেষ্টা হয়, তখন তিনি Colonial Under-Secretary ছিলেন—ভিতরের অনেক কথা জানেন। লর্ড রেডিং আসিবার সময়ে আমায় বলিয়াছিলেন, তিনি তাঁহার পরবর্ত্তী লাটকে সমূহ উপদেশ দিয়া যাইবেন। লর্ড রেডিং'এর অপেক্ষা লর্ড আরউইনের দ্বারা ভারতবাসীর অধিকতর উপকার সম্ভাবনা; কারণ, বর্ত্তমানকালে ভারতবাসীর বিরুদ্ধে যত আন্দোলন উত্তেজনা হইয়াছে তাহার প্রধান কারণ—ইহুদী মহাজনের সর্ব্বগ্রাসী ভূমি ও ধনস্পৃহা। এ কথা ডেপুটেশনের অন্যান্য মেম্বারগণ স্পষ্ট করিয়া বড়লাট বাহাদুরকে জানাইতে সম্মত হন নাই, কারণ, লর্ড রেডিং স্বয়ং ইহুদী; কিন্তু আমার নিতান্ত জেদে তাঁহাদিগকে সে কথার অবতারণা করিতে হইয়াছে, তাহাতে লর্ড রেডিং রাগ করিবেন কি খুসী হইবেন, জানি না—রাগ করিবার কথা নয়। লর্ড রেডিং মহামনা ও দায়িত্বজ্ঞানপূর্ণ প্রধান রাজপুরুষ। এ বিষয়ে তাঁহার ইতস্ততঃ করিবার কোন কারণ থাকিলেও, লর্ড আরউইনের সে কারণ থাকিবে না। দুঃখ এই যে, স্বয়ং লর্ড রেডিংকে ও লর্ড আরউইনকে এ কথা বিশদভাবে জানাইয়া প্রতিকারের চেষ্টা সময়ে করিতে পারিলাম না।

ইউনিয়ান পার্ল্যামেণ্টে ডাঃ মেলান Asiatic Bill'এর পুনরায় First Reading করাইয়াছেন। আমার সহযোগিগণ সে সময়ে পার্ল্যামেণ্টে উপস্থিত ছিলেন; আমি যাই নাই। আমার মনে হইল, যে আমাদের সমস্ত কথা অগ্রাহ্য করিয়া আমরা এখানে উপস্থিত থাকা সত্ত্বেও আমাদিগকে কোন কথা না বলিয়া, না জানাইয়া অকারণে যখন

তাড়াতাড়ি এই বিল পার্ল্যামেণ্টে পুনরায় 'First Reading'এর জন্য পেশ করা হইল, তখন বিনা আহ্বানে, বিনা প্রয়োজনে আমাদের Distinguished Strangers' Box'এ তামাসা দেখিবার জন্য 'সং' সাজিয়া উপস্থিত না থাকাই ভাল। ছোট বড় সকল বিষয়েই সহযোগিদের সহিত আমার বিশেষ মত-পার্থক্য জন্মিতেছে; ইহার জন্য আমার চিন্তা ও কর্ম্মশক্তির ভূয়িষ্ট প্রয়োজন। 'বিড়াল কাঁধে করিয়া শীকারের' ইহা প্রকাণ্ড দৃষ্টান্ত। কর্ম্মজীবনে ও সংসার যাত্রায় ইহা বহুবার ঘটিয়াছে কিন্তু কখনও দমি নাই, এখনও দমিলাম না। যখন নিতান্ত প্রয়োজনে কর্ত্তব্যসাধন জন্য পার্ল্যামেণ্টের মেম্বারপুঙ্গব-দিগের সম্মুখীন হইতে হইবে, তখন স্বতন্ত্র কথা। বাধ্য হইয়া যে কাজ করিতে হয়, তাহার উপর কথা নাই। What cannot be cured must be endured.

ফলেও যাহা ভারিয়াছিলাম তাহাই হইয়াছে। ডাঃ মেলান বিল পাশ করিবার সময়ে কারণ দর্শইয়া বক্তৃতা পর্য্যন্ত করা প্রয়োজন মনে করেন নাই। মিঃ আলেক্‌জান্দার বলিয়া আমাদের সহায়ক একজন মেম্বার আপত্তিসূচক বক্তৃতা করাতে Division হয়; ৮১ জন বিল পেশ হইবার পক্ষে ও ১০ জন মাত্র মেম্বার বিরুদ্ধে ভোট দেন। জেনারেল স্মাট্‌স প্রভৃতি মেম্বারেরা ভোট না দিয়া উঠিয়া যান। যে একাশীজন সভ্য বিল পেশ হইবার পক্ষে ভোট দেন, তাঁহারা সকল দলেরই লোক। মহা কলরব ও আনন্দসূচক ধ্বনি সহকারে বিল পেশ করিবার জন্য তাঁহারা মত দেন—পার্ল্যামেণ্ট-গৃহ মধ্যেই তদুপলক্ষে আমোদপ্রমোদ করেন।

এই সকল কথা শুনিয়া মনে হইল, যে আমি যে এতদুপলক্ষে পার্ল্যামেণ্টে যাওয়া যুক্তিযুক্ত মনে করি নাই, তাহা ঠিকই হইয়াছিল। পার্ল্যামেণ্টের মেম্বারগণের নিকট আপাততঃ আমাদের কোন আশাই

নাই এবং তাঁহাদের নিযুক্ত কমিটীর নিকট বিচার প্রত্যাশা করা বৃথা। গভর্ণমেণ্টে গভর্ণমেণ্টে পরস্পর 'কথাবার্ত্তা'য় যাহা হওয়া সম্ভব, সেই পথ অবলম্বন করাই উচিত। সাউথ্ আফ্রিকান্ পার্ল্যামেণ্ট কিম্বা তাহাদের নিযুক্ত কমিটীর দ্বারা ন্যায়বিচার অসম্ভব—এই কথা লইয়া আমাদের ডেপুটেশনের অন্যান্য মেম্বার ও ভারতগভর্ণমেণ্টের সহিত আমার মতান্তর।

একদিন যাইয়া House-of-Assembly গৃহ দেখিয়া আসিয়াছি। পার্ল্যামেণ্টের গৃহ ও কার্য্যপ্রণালী বিলাতের ও আমাদের দেশেরই মত—ইংরাজী ও আফ্রিকান্ ( অর্থাৎ আধুনিক ডচ্ ) এই উভয় ভাষায় বক্তৃতা হয়, উভয় ভাষায় কার্য্যপ্রণালী লেখা হয়। রাজ্যের সর্ব্বত্রই নিয়ম, যে ইংরাজী ও আফ্রিকান্ ভাষায় সকল কথা লেখা হইবে। রেলওয়ে, পোষ্ট অফিস, টেলিগ্রাফ, আদালত সর্ব্বত্র এই নিয়ম। ডচ্ সম্প্রদায় বোয়ার যুদ্ধে পরাজিত হইবার পর যখন উভয় জাতির মিলন হইয়া ইউনিয়ান গভর্ণমেণ্ট সংস্থাপিত হয়, তখন এই নিয়ম প্রবর্ত্তিত হয়। এখন ডচ্ দল ক্রমশঃ প্রবল হইয়া উঠিতেছে ; ইংরাজেরা ক্রমশঃ কোনঠাসা হইয়া পড়িতেছে। আজ ভারতবাসীর যে দশা হইতেছে, কে বলিতে পারে ডচ্ আধিপত্য বাড়িয়া ক্রমশঃ খাস ইংরাজকেও দক্ষিণ আফ্রিকায় সেই দশাগ্রস্ত করিবে না। ইংরাজ ঔপনিবেশিকের এ দেশে থাকিয়া বসবাস সম্বন্ধে যথেষ্ট গোলযোগ আছে। রাশিয়া, পোল্যাণ্ড প্রভৃতি স্থান হইতে ইহুদী দল আসিয়া দেশ ছাইয়া ফেলিতেছে ; তাহারাই ডচ্‌দিগের সহিত একমত হইয়া ভারতবাসীকে তাড়াইবার চেষ্টা করিতেছে। ভারতবাসী বিতাড়িত হইলে ডচ কিম্বা ইংরাজ ব্যবসাদারের সংখ্যা বাড়িবে না—বাড়িবে এবং বাড়িতেছে ইহুদী, গ্রীক্ ও রাশিয়ানদের সংখ্যা এবং ইহারা সকলেই ইংরাজের বিরোধী। অতএব ভারতবাসীকে তাড়াইবার মতে মত

দিয়া ইংরাজ ভাল করিতেছেন না। ভারতবাসী কুলী, ইংরাজ চিনি-ব্যবসায়ীদের সমৃদ্ধি বাড়াইয়াছে। ভারতীয় সৈনিক জেনারেল হোয়াইটের নেতৃত্বে বোয়ারযুদ্ধে ইংরাজকে বাঁচাইয়াছে, জার্ম্মান-যুদ্ধেও ইষ্ট আফ্রিকাতে সহায়তা করিয়াছে। আজ ভারতবাসীকে তাড়াইবার জন্য স্থানীয় ইংরাজ বদ্ধপরিকর; প্রয়োজন হইলে, সে বিষয়ে ইংলণ্ডের প্রকাশ্য ন্যায়বিচারসঙ্গত মতের বিরুদ্ধাচরণ করিতেও স্থানীয় ইংরাজেরা প্রস্তুত। স্থানীয় কালা অধিবাসিগণকে 'নেটিভ্' অভিহিত করা হয়—'আফ্রিক্যান্' এ নাম পর্য্যন্ত তাহারা হারাইয়াছে। ইংরাজ, ডচ্, গ্রীক্, ইহুদী, রাশিয়ান প্রভৃতি সাদা জাতি যে যেথান হইতে উড়িয়া আসিয়া জুড়িয়া বসিয়াছে, সে জাতি-সাধারণের নাম হইয়াছে আফ্রিক্যান্ (Afrikan)। যাহাদের দেশ, সেই আফ্রিক্যান্ জাতি তাহাদের জমিজমা, ধন ঐশ্বর্য্যও সাদা জাতির কাছে হারাইয়া বসিয়া আছে—এখন নাম পর্য্যন্ত হারাইয়াছে! তাহাদের মোটা নাম নেটিভ্ ( Native ), তাহার ভিতর আছে Bushman, Hottento, Zulu, Bantu, Swazi, Basuto ইত্যাদি বহুতর জাতি। আমেরিকার Red Indian'দের মত বুসম্যান ও হটেণ্টো জাতি এখন ধ্বংস মুখে—প্রায় শেষ হইয়াছে —আছে অন্যান্য জাতি প্রায় ৭০ লক্ষ, ভারতবাসী মাত্র দেড় লক্ষ। নেটিভ্‌দিগের সহিত অবশ্যম্ভাবী বিবাদ বিসম্বাদে ভারতবাসী ইংরাজের পক্ষ হইত, সন্দেহ নাই। এ বিষয়েও ইংরাজ অদূরদর্শী। নেটিভের প্রতি অত্যাচার ক্রমশঃ সকল বিষয়ে বাড়িতেছে।

Asiatic Bill সম্বন্ধে Select Committee before Second Reading মঞ্জুর হইয়াছে। এ বিষয়ে এতদিনে আমাদের অভিপ্রায়ের অনুরূপ কার্য্য হইয়াছে, এইটুকুই লাভ। সেই কমিটির সম্মুখে সাক্ষ্য দিবার প্রস্তাব আমার অমত সত্ত্বেও ভারতীয় গভর্ণমেণ্ট অনুমোদন করিয়াছেন;

অতএব যথাসাধ্য সে সম্বন্ধে আমায় সাফল্যলাভের চেষ্টা করিতেই হইবে। এই কারণে আমাদের পক্ষ হইতে যে Statement দাখিল হইবার কথা তাহা প্রস্তুত করিতে যথেষ্ট কষ্ট ও পরিশ্রম স্বীকার করিতে হইতেছে। এই Statement অথবা মন্তব্যে ভারতের ও ভারতীয়-গণের অতীত গৌরব-কাহিনীর কথা সংক্ষিপ্ত অথচ বিশদভাবে বর্ণনার ভার আমার উপর পড়ে। কবি কালিদাসের কথা তাঁহার অমর নাটক শকুন্তলার প্রতি 'গেটের' শ্রদ্ধা ও প্রীতি-নিদর্শন কথা, ভারতের সভ্যতা, ধর্ম্মপ্রাণতা ও সাহিত্য সৃষ্টির ক্রমবিকাশ কথা সবই তাহাতে নিবদ্ধ হয়। আর আধুনিক ভারতের রামমোহন, রামকৃষ্ণ, রবীন্দ্রনাথ, জগদীশচন্দ্র ও প্রফুল্লচন্দ্রের ও কথা তাহাতে নিবদ্ধ হইয়া শুধু লোকপ্রীতি নয় আততায়ী নিন্দুকের মুখ বন্ধ করিয়া বর্ত্তমান ও অতীত ভারতের উজ্জ্বল চিত্র অঙ্কিত হইয়াছে। এ জাতির ঔপনিবেশিকগণকে পাশব ব্যবহারে বিধ্বস্ত করিবার অধিকার আফ্রিকানের নাই এবং তাহাতে আফ্রিকানের বিশেষ বিপদের সম্ভাবনা ও কারণ আছে ওজস্বিতার সহিত তাহাও দেখান হইয়াছিল। এরূপ মন্তব্য প্রকাশে বিশেষ ফল ফলিয়াছিল। সে কষ্ট ও পরিশ্রম সেক্রেটারী বাজপেই সাহেব ও আমাকেই অধিকাংশ সহ্য করিতে হইয়াছে। তাহা ছাপা হইয়া Select Committee'র নিকট পাঠান হইয়াছিল এই রিপোর্ট এখন জনসাধারণ গোচর হইয়াছে অতএব পাঠকগণের অবগতির জন্য তাহার এক অংশ নিম্নে উদ্ধৃত হইল।

"We shall first try to describe the historical and psychological background which is necessary for a correct understanding of the Indian attitude. Addressing the Imperial Conference in 1923, Lord Peel, then His Majesty's Secretary of State for India said that the position of Indians in other parts of the Empire

was "a matter of sentiment and feeling". The point requires some elucidation with reference to India's place in history and her present position in the Empire. For racial pride and racial aspirations are the product of tradition. It would be impossible to appreciate fully and correctly the strength of Indian feeling throughout the world on the position of Indians in South Africa, without a brief retrospect of India's past, or reference to her present day achievements and her legitimate expectations as an integral portion of the British Commonwealth. Since the days of Alexander, the march of events in the great sub-continent has found faithful chroniclers. Its history stretches into a remoter antiquity; but their records bear ample testimony to India's civil splendour and military renown. Before the Christian era Indian colonists penetrated into Java and portions of the Far East: the temples of Borobadur and Nakhon Vat still bear testimony to the impress of their genius on these countries. India gave birth to two of the world's greatest religions, Hinduism and Buddhism. Among her earliest rulers was Asoka, whose temporal power was greater than that of Charlemagne, and whose spiritual fervour firmly established Buddhism in China and Tibet. Among her earliest poet was Kalidas whose beautiful lyrical drama, "Sakuntala", won the spontaneous homage of Goethe. Schopenhauer eulogized one of her best-known systems of philosophy in the following words: "In the whole world there is no study so elevating as that of the Upanishads. It has been

solace of my life—it will be the solace of my death."
The confluence of philosophic subtlety and mysticism characteristic of early mediæval Hindu Society, with the artistic energy and political genius of her Muhammadan rulers, further enriched Indian civilization. Numerous travellers and ambassadors from Europe have written of the magnificence and organization of the most illustrious Mussulman dynasty that governed India. The fabled peacock throne is a memory of that magnificence; the Aini-Akbari an impartial witness of that organization. We shall not enlarge on either, at too great length. We shall only mention the two most abiding monuments of Moghul influence: the magic mausoleum of the Taj Mahal at Agra, and the system of land revenue organization, which the British power of India has adopted. When dominion in India passed in the British crown, the civilization of her people received recognition in the gracious declaration of Her Majesty Queen Victoria, that neither their colour nor their creed shall be a bar to their advancement. That promise, which was re-affirmed by His late Majesty King Edward VII and His Majesty King George V, has already been fulfilled in a generous measure, for Indians have been promoted to the British Peerage and His Majesty's Privy Council, have been elected to the British House of Commons, and with the exception of the Vice-Roality, have held every high office in India. In the world of literature and science they have vindicated their ready adaptability by the complete

ness with which they have assimilated western culture. In literatufre and art, Tagore; in science, Roy, Bose and Raman; in original schorlarship, Bhandarkar and Shibli; in mathematics, Ramanujan; in educational statesmanship, Sir Syed Ahmad; in politice, Gokhle have worthily upheld Indias claim to be included in the world's intelectual aristocracy. In sports, which occupies so important a place in the life of the western nations, the pre-eminence of an Indian, Prince Ranjit Singh, is universally acknowledged. Her industrial advance has been no less remarkble. It is submitted, therefore, that by virtue of the antiquity and vitality of their civilization, Indians have established strong claim to be treated as the equals of any race. Most civilized countries recognize this in their treatment of Indian Nationals.

ভারতবর্ষস্থ অধিনায়ক ও অধিনায়িকাগণের অনুমতি অনুসারে স্থানীয় কংগ্রেস অধ্যক্ষগণ Select Committee'র নিকট সাক্ষ্য না দেওয়া উচিত, স্থির করিয়াছেন। এক সময়ে তাঁহারা আমাদেরও সাক্ষ্য দেওয়া সম্বন্ধে আপত্তি সংবাদ-পত্রে ও সভাসমিতিতে করিয়াছিলেন; কিন্তু আমাদের নিকট সে সংবাদ বা মত পাঠান নাই, তাঁহারা নিজেরা সাক্ষ্য না দিয়া তাঁহাদের পক্ষ হইতেও তাঁহাদের সাহায্যার্থ সাক্ষ্য দিবার জন্য আমাদের অনুরোধ করিয়াছেন। মহাত্মা গান্ধীর পুত্র শ্রীযুক্ত মণিলাল গান্ধী আমাদের সঙ্গে এক বাড়ীতে বহুকাল থাকিয়া সম্প্রতি ডার্ব্বান গিয়াছেন। তিনি আমাদের যথেষ্ট যত্ন করিয়াছেন। মিঃ সি, এফ, এণ্ড্রুজ এ বিষয়ে গুরুতর পরিশ্রম করিতেছেন। কংগ্রেস-পক্ষ হইতে সাক্ষ্য না দেওয়ার সম্বন্ধে এণ্ড্রুজ সাহেব প্রভৃতি চিন্তাশীল

ব্যক্তিগণ একমত নহেন। জোহানেসবর্গে কংগ্রেস প্রতিনিধিগণের এ সম্বন্ধে বিচার-সভা হইবে; এদিকে সাক্ষ্য দিবার সময় অতীত হইয়া যাইতেছে। মিঃ এণ্ড্রুজ জোহানেসবার্গের সে সভায় উপস্থিত হইবার সংকল্প বিরক্ত হইয়া পরিত্যাগ করিয়াছেন; যতদূর সম্ভব আমাদের সাহায্য করিতেছেন। মহাত্মা গান্ধীর অনুমতি লইয়া ও ভারতীয় অন্যান্য অধিনায়কগণের মতের বিরুদ্ধে এণ্ড্রুজ সাহেব সাক্ষ্য দিলেন। নিষ্ঠুর ও অভদ্রোচিত জেরায় তাঁহাকে পর্য্যুদস্ত করিবার বিশেষ চেষ্টা হইয়াছিল; স্থির অটল ভাবে তিনি সকলকার সকল প্রশ্নের সদুত্তর দিলেন। "জোঁকের মুখে নুন" পড়িল। তাঁহার সাক্ষ্য দুইদিন ধরিয়া হইয়াছে।

আদালতের জেরার অধম জেরা আমাদের ৪ দিন ধরিয়া ১১ জন Select Committee'র মেম্বার করিয়াছেন; আমাদের মতের আংশিক চ্যুতি-সংঘটনও করিতে পারেন নাই। ন্যায় ও ধর্ম্ম লক্ষ্য করিয়া কাজ করিলে আমাদের মতই সম্পূর্ণরূপে বজায় হওয়া উচিত; কিন্তু একজন মেম্বার প্রকাশ্য সভায় বলিয়াছেন ভারতীয়গণের প্রতি দুর্ব্ব্যবহার—may not be fair, but we do not care—আরও একজন বলিয়াছিলেন, "আমি ত পূর্ব্বেই বলিয়াছিলাম যে ভারত প্রতিনিধিগণকে তাঁহাদের বক্তব্য ও মন্তব্য প্রকাশ করিতে দিবার অবকাশ ও সুবিধা দেওয়া উচিত নয়। সে অবকাশ দিলেই তাঁহারা আমাদের অভিমত ও স্বার্থ-সিদ্ধির বিরুদ্ধে সব কথা জলের মত বুঝাইয়া দিবেন। ঘটিলও তাহাই।" এ রোগের ঔষধ আমাদের নিকট নাই।

ভারতবর্ষের ধর্ম্ম কর্ম্ম, বর্ণাশ্রম ছুঁৎমার্গ, অস্পৃশ্যতাবর্জ্জন সরকারী জুলুম, ব্যবস্থাপক সভায় স্বায়ত্ত শাসনের পূর্ণ অধিকারের অভাব প্রভৃতি সম্ভব অসম্ভব সকল বিষয়েই জেরা হইয়া Select Committee পরাস্ত হইয়াছেন; আমাদের সুখ্যাতি করিতে বাধ্য হইয়াছেন—সে সুখ্যাতির

কথা বাহিরেও পৌঁছিয়াছে; কিন্তু ফল কি হইবে! আইনে আছে, যে ইংলণ্ডেশ্বর এখানে প্রচলিত আইন অন্যায় হইলে বন্ধ ( veto ) করিতে পারেন; নিয়ম হইয়াছে যে Imperial Conference'এ ভারতবর্ষের বা সাম্রাজ্যের কোনও অংশের প্রতি অত্যাচার অনাচারের প্রতিকার হইতে পারে; কিন্তু ভারতবর্ষ সম্বন্ধেতাহা হইবে কি ?

আমাদের বিরুদ্ধে অন্যান্য সাক্ষ্য দিবার তদ্বির চলিতেছে। তারপর আমাদের পুনরায় সকল কথার উপর প্রত্যুত্তর—rejoinder, 'রদ্দজোয়াব' দাখিল করিবার চেষ্টা করিতে হইবে।

আমরা যেমন এখানে আসিয়া সব কথার তদন্তও অনুসন্ধান করিতেছি, দক্ষিণ আফ্রিকার প্রতিনিধিগণও সেইরূপ ভারতবর্ষে গিয়া তদন্ত ও ভাবের আদান প্রদান করিলে এতটা বিদ্বেষভাব না থাকিলেও থাকিতে পারে মনে করিয়া সেরূপ ভাবেরও কথাবার্ত্তা চলিয়াছে। যদি ভারত-গভর্ণমেণ্ট সে বিষয়ে মত করেন, কতকটা কাজ হয়ত হইতে পারে। হয়ত আপাততঃ বিল-পাশ বন্ধ হইয়া এ সম্বন্ধে আরও বিচার তদন্ত হইতে পারে। সময় কাটিয়া গেলে ভাব আরও নরম হইয়া উভয় পক্ষে রফা-ছাড় হইয়া একটা নিষ্পত্তি হইতে পারে—মান রক্ষা হইতে পারে। এ সকল বিষয়ে আন্দোলনের সুফল সময়সাপেক্ষ।

Roseband Agricultural and Cattle show দেখিতে গিয়াছিলাম। ফল ফুলের ও গরু বাছুর ঘোড়ার উৎকর্ষ দেখিয়া আশ্চর্য্য হইতে হইল। আমার নগণ্য চোগা চাপকান পাগড়ীর সেখানে খুব জয়-জয়কার হইয়াছে এবং বিলাতেও তাহাই একাধিকবার হইয়াছে। চাষবাসের এত উপায় রহিয়াছে, এত জমি অকারণ পড়িয়া রহিয়াছে, যে সামান্য চেষ্টায় এবং সদাশয়তা প্রকাশ করিলে দেড় লক্ষ কেন, দেড় কোটি ভারতবাসীকে অকাতরে স্থান দেওয়া যাইতে পারে। "আবাদ করলে ফলত সোনা"। গোখলে, গান্ধী

প্রভৃতি মনীষিগণ বাধ্য হইয়া স্বীকার করিয়া গিয়াছেন, সর্ত্ত করিয়া গিয়াছেন, যে ভারতবর্ষ হইতে উপনিবেশ জন্য আর কেহ আসিবে না—যে কয়জন লোক পড়িয়া রহিয়াছে তাহাদের পরিমাণ দেড় লক্ষের অধিক নহে ; তাহাদের প্রতি ন্যায়সঙ্গত ব্যবহার করিতে হইবে। ১৯১৪ সালে এই পণে যে সর্ত্ত হইয়াছে, আজ প্রবল দল সে সর্ত্তকে ভাঙ্গিয়া এই মুষ্টিমেয় ভারতবাসীর প্রতি অমানুষ অত্যাচারের সূচনা করিয়াছেন। অথচ আমাদের গভর্ণমেণ্ট এ বিষয়ে সম্পূর্ণ হতবল ও পরমুখাপেক্ষী ; কারণ, আমাদের মত বজায় করিবার উপায় আমাদের হাতে নাই।

সিলেক্ট কমিটীর কাজ চলিয়াছে। শনিবার রবিবার ছাড়া দশটা হইতে সাড়ে চারটা পর্য্যন্ত হাউস্-অব্-এসেম্বিলীতে কমিটী ঘরে সিলেক্ট কমিটীর কাজ হয়—দেশী বিলাতী সাক্ষী সব সাক্ষ্য দিতেছে। কেহ শত্রু, কেহ মিত্র, কেহ মধ্যপন্থাবলম্বী। সিলেক্ট কমিটীর অনুগ্রহে আমাদের ডেপুটেশনের একজন না হয় একজন মেম্বার উপস্থিত থাকিয়া সাক্ষ্য শুনিতেছি, নোট লইতেছি ; পরে আমাদের শেষ জবাব দাখিল করিবার উদ্দেশ্যে এই সব মালমসলা জোগাড় হইতেছে।

শ্বেত সাক্ষী মাত্রেই বলিতেছে—যেমন করিয়া হউক, ভারতবাসীকে হটাও, তাড়াও। কিন্তু জেরার মুখে এ ব্যবস্থার সন্তোষজনক ও সমর্থনকারী কারণ কেহই দিতে পারিতেছেন না, বরং হাস্যাস্পদ হইতেছেন।

ক্রমশঃ ভারতবাসীর প্রতি নিতান্ত অকারণে বিদ্বেষ বাড়িয়া উঠিতেছে, একথা অস্বীকারের যো নাই। ভারতবাসীর বিরুদ্ধে বর্ত্তমান বিল পাশ হউক আর নাই হউক, তাহাদের বিরুদ্ধে বিদ্বেষ যে ভাবে ছড়াইয়া পড়িতেছে, তাহাতে তাহাদের এখানে তিষ্ঠান ভার হইবে। 'যেন তেন প্রকারেণ' তাহাদের তাড়াইবার চেষ্টা জনসাধারণ করিতেছে

ও করিবে এবং গভর্ণমেণ্টও স্বতঃ পরতঃ তাহা করিতেছে ও করিবে; জেনারেল স্মাট্‌সের গভর্ণমেণ্ট তাহা করিয়াছে, জেনারেল হার্টজহগের গভর্ণমেণ্ট ও তাহাই করিবে—বরং বেশী করিবে। ভারতীয় জনসাধারণে এ বিষয়ে কিছু করিতে পারে না, আমাদের গভর্ণমেণ্ট ও ব্রিটিশ গভর্ণমেণ্ট কিছু করিবে না। দক্ষিণ আফ্রিকান্ গভর্ণমেণ্ট আমাদের কথা না শুনিলে আমরা দক্ষিণ আফ্রিকার সহিত ব্যবসা বাণিজ্য বন্ধ করিতে পারি; কিন্তু তাহাতে প্রবাসী ভারতবাসিগণের দুঃখ বাড়িবে বই কমিবে না।

কয়েকদিন কমিটির সহিত তর্কবিতর্কে কতকটা সুবিধা হইবার উপক্রম হইয়াছিল; কিন্তু ভারত-বিদ্বেষী Anti-Asiatic সম্প্রদায়ের প্রতিনিধিগণের বিষময় সাক্ষ্যে সে সুবিধা নষ্ট হইয়াছে।

আজ কমিটির সম্মুখে সাক্ষ্য লওয়া শেষ হইল। বহু পরিশ্রম করিয়া আমরা দ্বিতীয় Memorandum প্রস্তুত করিয়াছি। অদ্য তাহা দাখিল হইয়া তাহারও উপর আমাদিগকে জেরার কাজ শেষ হইয়াছে। বিরোধী পক্ষ হইতে যে Memorandum দাখিল হইয়াছে ও আমরা যে ভাবে কূট জেরার উত্তর দিয়াছি, তাহা নিতান্ত সন্তোষজনক। ইহার অধিক আমাদের দ্বারা কি সম্ভব হইতে পারে বুঝি না!

আমাদের ডেপুটেশনের অন্যান্য মেম্বর ও ভারত গভর্ণমেণ্টের সহিত আমার যে মতান্তর ঘটিয়াছে, তজ্জন্য বিশেষ সাবধানে কাজ করিতে হইতেছে।

অদ্য ভারতবর্ষে Central Legislatureএর কাজ শেষ হইল। লর্ড রেডিং এসেমব্লী ও কাউন্সিল-অফ-ষ্টেটের নিকট শেষ বক্তৃতা করিয়া বিদায় লইবেন। আমার দক্ষিণ আফ্রিকা সংক্রান্ত কর্ম্মজীবন শেষ হইবার পূর্ব্বে লর্ড রেডিংএর সহিত সাক্ষাৎ করিয়া সকল কথা বুঝাইয়া বলা হইল না, ইহা পরিতাপের বিষয়।

বিলাত হইতে প্রথমবার ১৯১২ সালে ফিরিবার সময়ে জাহাজে একদিন প্রভুর সান্নিধ্য অনুভবের গৌরবে কৃতার্থ হইয়াছিলাম। ১৯২১ সালেও ফিরিবার সময়ে ফ্রান্সে রেলপথে দ্বিতীয় বার সে কৃতার্থতা লাভ হইয়াছিল ; ক্লান্ত, শ্রান্ত, ভারাক্রান্ত হৃদয়ে ৭নং বিউটেন সিঙ্গেল বাটীতে ধার্ম্মিক ও সচ্চরিত্র গুল-পরিবারের ভবনে পুনরায় সে কৃতার্থতা লাভ হইয়াছে। কর্ম্মশেষে ইহার অপেক্ষা সাফল্য আর কি হইতে পারে! 'ত্বমেব শরণং' ভাব হৃদয়ে আনিয়া ঢালিয়া আত্মদান করিতে না পারিলে বুঝি এ গৌরব লাভ হয় না; চক্ষের জল বুকে গড়াইয়া না পড়িলে বুঝি হয় না, নানারূপে জর্জ্জরিত হইয়া আশ্রয় প্রার্থনা না করিতে পারিলে বুঝি হয় না! এ ভাব ফলের আশায় নয়, লাভের আশায় নয়—নিজেকে ঢালিয়া শুধু পদপ্রান্তে মিশিবার আশায় এবং তাহা কেবলমাত্র একাগ্র প্রার্থনার দ্বারাই সম্ভব।

কমিটির কাজ যেমন চলিয়াছে, অন্যান্য ঘোরাঘুরিও তেমন চলিয়াছে। দেশে বিদেশে যাঁহাদের নিকট সাহায্য প্রত্যাশা করা হইয়াছিল, দৈবদুর্ব্বিপাকে তাঁহারা সাধারণতঃ বিমুখ। ভারতবর্ষে আমাদের ডেপুটেশনের বিরুদ্ধে মত এখনও তীব্র ও প্রবল। এখানে তাহা না হইলেও, স্থানীয় ভারতবর্ষীয়গণের নিকট বিশেষ সাহায্য পাওয়া যায় নাই। ঠিক বিদ্বেষভাব প্রকাশিত না হউক, একটা সন্দেহ ও অবিশ্বাসের ভাব রহিয়াছে বোধহয়। কারণ স্থানীয় ভারতবাসিগণের মধ্যে চিন্তাশীল সুশিক্ষিত লোকের বিশেষ অভাব ; এইজন্যই এ দুর্দ্দশা ঘটিয়াছে। জেনারেল স্মাটস্ ও মহাত্মা গান্ধীর মধ্যে ১৯১৪ সালে যে সন্ধিস্থাপন হয়, তাহাতে সর্ত্ত ছিল যে, বৎসরে শিক্ষা, যাজকতা, সাধারণ লোকহিতকর কার্য্যের সাহায্যার্থ ত্রিশজন মাত্র নূতন ভারতবাসী আসিবার অনুমতি পাইবে। সে মত কাজ হয় নাই ; দুই দশজন লোক যাহা আসিয়াছে, তাহারা বাস্তবিক অর্থোপার্জ্জনের চেষ্টাতেই

আসিয়াছে, লোকহিতকর কার্য্যের প্রতি তাহাদের দৃষ্টি কম। এই সর্ত্ত অনুসারে স্থানীয় ভারতবর্ষীয়গণ যদি প্রতি বৎসর ত্রিশজন উপযুক্ত সুশিক্ষিত লোক আনিয়া তাহাদের যথোপযুক্ত ভরণপোষণের ব্যবস্থা করিতে পারিত, এতদিন এই শ্রেণীর ৩০০ লোক এখানে উপস্থিত থাকিয়া ব্যবসায়ী শ্রমজীবী ভারতবাসীর সন্তানগণের শিক্ষা কার্য্যে সাহায্য করিতে পারিত। সামান্য সংখ্যক শিক্ষিত লোক যাহা আছে, তাহারা প্রায় নিজের কাজে না হয় দলাদলি লইয়া ব্যস্ত। যাঁহারা ভারতবর্ষে দক্ষিণ আফ্রিকার প্রতিনিধিরূপে গিয়াছিলেন, তাঁহাদের অধিকাংশ ফিরিয়াছেন; আমাদের সহিত দেখা শুনা কিম্বা পত্রব্যবহার পর্য্যন্ত করা তাঁহারা উচিত মনে করেন নাই—পরামর্শ করা কি সাহায্য করা ত দূরে যাউক।

এ অবস্থায় ডেপুটেশনের কার্য্য কত কঠিন হইয়া উঠিয়াছে, তাহা সহজে বোঝা যায়।

একদিন Cape Point of Cape of Good Hope দেখিতে গিয়াছিলাম। Table bay ছাড়াইয়া, Table mountain বেড়িয়া Sea-Point, Camp-bay, Chapman's peak ইত্যাদি ছাড়াইয়া উত্তমাসা অন্তরীপে পৌছিতে প্রায় ২॥০ ঘণ্টা সময় লাগিল। একদিকে-পশ্চিমে-আটলাণ্টিক, একদিকে-পূর্ব্বে-ভারত মহাসাগর। অন্তরীপের শেষ অংশে Light-house; তাহার উপর উঠিয়া দুই মহাসাগরের সঙ্গম-স্থান দেখিয়া ধন্য হইলাম; ভারত মহাসাগরের জল আটলাণ্টিক মহাসাগরের জলের অপেক্ষা ১৮ ডিগ্রী উষ্ণ।

ডেপুটেশনের কাজ ইত্যাদির মধ্যে অন্যান্য অনেক কাজও আসিয়া জুটিতেছে। Justice Sir William Solomon'এর সহিত একদিন দেখা করিতে হইয়াছিল। Capetown University-তে ভারত-বর্ষীয়দিগের জন্য Hostel এবং Arabic ও Sanskrit'এর Chair

স্থাপন জন্য স্থানীয় মেমন মুসলমান হাজী সুলেমান মহম্মদের নিকট কয়েকবার যাতায়াত করিতে হইয়াছে। তাঁহার টাকার অভাব নাই —মস্‌জিদ প্রভৃতি স্থাপন করিয়াছেন; Universityর হাতে দুই হাজার পাউণ্ড দিয়াছেন; কিন্তু তাহাতে সঙ্কল্পিত কার্য্য সমাধা হইতেছে না। সেইজন্য তাঁহার নিকট অনুরোধ করিয়া আরও কিছু টাকা বাড়াইবার চেষ্টা করিতেছি। লোকটি স্থানীয় ভারতবর্ষীয় সমাজের সহিত বড় মেলামেশা করেন না, বরং তাঁহার কিছু নিন্দা অখ্যাতি আছে; সেইজন্য বিশেষ সাবধান হইয়া এ কার্য্যের চেষ্টা করিতে হইতেছে।

যাত্রার তারিখ পুনরায় বদল করিতে হইয়াছে। ১২ই এপ্রিল ফিরিবার দিন স্থির ছিল; কিন্তু দৌত্য-কার্য্যের এখনও অবসান হয় নাই। বারংবার টেলিগ্রাম আদান প্রদান ও তীর্থের কাকের ন্যায় স্থানীয় মন্ত্রী মহোদয়গণের ও পার্ল্যামেণ্টের মেম্বরদিগের উপাসনার ফলে হাওয়া কিছু বদলাইতেছে মনে হয়।

Economic ও Historical Society নামক সভায় একঘণ্টা ধরিয়া বক্তৃতার পর কয়েকজন উৎসাহী শ্বেতাঙ্গ ছাত্র আসিয়া ভারত-বাসীর সহিত বিশেষ সহানুভূতি প্রকাশ করিলেন এবং ভারতবাসীর স্বপক্ষে দেশের মতপরিবর্ত্তন-চেষ্টার ইচ্ছা প্রকাশ করিলেন। তাঁহাদের আত্মীয়স্বজন বন্ধুবান্ধবগণের মধ্যে এ কথার সমালোচনা করিয়া তাঁহারা অনেক কাজ করিতেছেন। ভারতবাসী সাধারণতঃ কুলী মজুর দোকানদার ফিরিওয়ালার কাজ করে; ভাল সমাজে মিশিতে পায় না, ভাল লোকের সংসর্গ পায় না; দীন হীন ভাবে থাকে, স্বাস্থ্য ও পরিষ্কার পরিচ্ছন্নতার প্রতি যথেষ্ট দৃষ্টি দেয় না—এই সকল কারণে তাহাদের সম্বন্ধে কুসংস্কার আরও বাড়িয়া যাইতেছে। তারপর সস্তায় জিনিষ বেচিয়া বোয়ার দোকানদারের ক্ষতি করে, নিজের চাকর বাকরকে

যথেষ্ট বেতন দেয় না এবং নিজেরাও অতি সামান্যভাবে দিন যাপন করে, এ সকল অভিযোগও তাহাদের বিরুদ্ধে আছে। ডার্বান ও ট্রান্সভালে ধনকুবের কয়েকজন আছেন। পয়সা থাকিলেও শিক্ষার অভাবে তাঁহারা সামাজিক উৎকর্ষ লাভ করিতে সক্ষম হন নাই—এ বিষয়ে তাঁহারা সেরূপ ইচ্ছুক নন বলিয়াও বোধ হয়। ভারতবাসীর দুঃখে তাঁহারা দুঃখী নন, তাহাদের সহিত যথেষ্ট মেলামেশা করেন না, সাদা অধিবাসীদের সহিতও তাঁহারা মিশিতে পান না। পয়সা রোজগার, পয়সা জমান, পয়সার অসদ্ব্যবহার তাঁহাদের জীবনের মূলমন্ত্র, এই তাঁহাদের বিরুদ্ধে অভিযোগ। তাঁহাদের অনেকের সহিত আলাপ পরিচয়, পত্রব্যবহার করিতেছি—যাহাতে তাঁহাদের সাহায্যে স্থানীয় ও আমাদের গভর্ণমেণ্টের সাহায্যে এ দেশবাসীর শিক্ষা, স্বাস্থ্য, সামাজিক কর্ত্তব্য প্রভৃতি বিষয়ে উন্নতি হয় তাহার চেষ্টা করিতেছি। যাহাতে উত্তম বিদ্যালয় ও কলেজ স্থাপন হয় তাহার প্রস্তাব করিয়াছি, চেষ্টাও করিতেছি।

বর্ত্তমান অবস্থায় ভারতহিতৈষী জনৈক হাই কমিশনার শ্রেণীর (High Commissioner) প্রধান কর্ম্মচারীর এখানে থাকিয়া ভারতবাসীর হিত চেষ্টা করিতে হইবে। জনে জনে ভারতবাসী ও সাউথ আফ্রিকান্ শ্বেত অধিবাসীর সহিত দেখা করিয়া এ চেষ্টাপ্রবর্ত্তনের জন্য কয়েকদিন ধরিয়া পরিশ্রম করিতে হইয়াছে। ভারতবর্ষে বিশিষ্ট কর্ম্মচারিগণকে ও স্থানীয় ভারতবাসীগণকে এ বিষয়ে জানাইবার চেষ্টা করিয়া অনেক চিঠিপত্র লিখিতেছি। মনে হয়, এই পথেই বর্ত্তমান সমস্যার মীমাংসার সম্ভাবনা। ধনী হাজি সুলেমান মহম্মদের সহিত কয়েকবার দেখা করিয়া ৫০০০ পাউণ্ড Endowment'এর ব্যবস্থা চেষ্টা করিতেছি—তবে তিনি স্থানীয় কোন ভারতবাসীকে বিশ্বাস করেন না। আমায় ট্রাষ্টী নিযুক্ত করিতে চাহেন। প্রতি বৎসর আমায়



ডেভিলস্ পীক বা দানব-শৃঙ্গ—কেপটাউন

এখানে আসিয়া ব্যবস্থা করিতে অনুরোধ করেন—তাহা অসম্ভব। তিনি টাকা দিতে স্বীকৃত হইলেও, ইহা 'রাধার নাচে'র ব্যাপারেই দাঁড়াইতেছে।

দুইবার ভিন্ন ভিন্ন পথে Cape of Good Hope যাওয়া হইল। পথে, আকাশ পাহাড় ও সমুদ্রের দৃশ্য দেখিয়া মোহিত হইতে হয়। ভারত-সাগর ও আটলান্টিক সাগরের সঙ্গম ঠিক এই Cape of Good Hope কিম্বা তাহার উত্তর পূর্ব্বে False Bay ছাড়াইয়া Cape Argus নামক স্থানে—এ বিষয়ে কিছু বিতণ্ডা আছে; কিন্তু চিরদিনের প্রতীতি, যে Cape of Good Hope'ই সঙ্গম-স্থল। সঙ্গম স্থল একটা যে বিশেষ কিছু দেখিবার জিনিষ তাহা নয়—অন্তরীপ Mainland হইতে প্রায় ৮ মাইল দূরে। এক দিকে আটলান্টিক, অপর দিকে ভারত মহাসাগর—এই ৮ মাইল পথ মোটরে যাইতে হয়। প্রসিদ্ধি এই যে, আটলান্টিক অপেক্ষা ভারত মহাসাগরের জল ১৮ ডিগ্রী অধিক গরম। স্নানার্থী সম্প্রদায় ও বিজ্ঞান নাকি এ মত সমর্থন করে। আটলান্টিক মহাসাগরের দিকে Cape Town, Seapoints, Clifton, Chapman's Peaks প্রভৃতি দ্রষ্টব্য স্থান—বিস্তর বাড়ী ঘর হোটেল আছে। সুন্দর মোটর-রাস্তা পাহাড় কাটিয়া কয়েদীর পরিশ্রমে প্রস্তুত হইয়াছে। সমুদ্রের ভিন্ন ভিন্ন অংশে ভিন্ন ভিন্ন সৌন্দর্য্যের দৃশ্য দেখা যায়। অস্তগামী সূর্য্যের আভায় ও প্রভাতসূর্য্যের প্রভায় নয়ন মন পরিতৃপ্ত হয়। ভারত মহাসাগরের দিকে False Bay, Summer Town, (স্থানীয় নৌ-জাহাজের বন্দর) Fish Bay, St James ও অতি সুন্দর সহরতলী। সমুদ্রের ধারে ধারে রেল-পথ; উপরের তলায় মোটর পথ। Summer Town ছাড়াইয়া পুরাতন কেল্লার ভগ্নাংশ আছে। ধারে ধারে আঙ্গুরের ক্ষেত, ফলের বাগান, Pine, Fir, Oak, Blue Gorun, Red Gorun ইত্যাদি গাছের সাজান জঙ্গল

ও Avenue—সমুদ্রতটের এই অংশে যাহা দেখা যায়, পৃথিবীর আর কোথাও এমন নাই বলিয়া প্রসিদ্ধি।

১০ই জানুয়ারী Cape Town'এ পদার্পণ করার পর ১০ই এপ্রিল হইতে চলিল—কত শত নয়, কত সহস্র মাইল মোটর সাহায্যে এই সুরম্য প্রদেশে ভ্রমণ হইয়াছে, তাহার হিসাব করা অসম্ভব। একদিন Tokai পাহাড়ে যাওয়া হইয়াছিল। Stellenboch হইতে Holland Hottentot পাহাড় পর্য্যন্ত যাওয়া হইয়াছিল। বিস্তীর্ণ প্রান্তর, নিবিড় বন, দুরারোহ পর্ব্বত এবং অপার অনন্ত মহাসমুদ্র যুগল এখানকার প্রাকৃতিক দৃশ্য ও জল বায়ুর বিশেষ মনোহারিত্ব স্থাপন করিয়াছে; ফল ফুল অতি সুন্দর ও অপর্য্যাপ্ত।

ভারতবর্ষের গবর্ণমেণ্ট ও প্রজাপক্ষ হইতে এবং স্থানীয় ভারতবাসি-গণের পক্ষে মহাত্মা গান্ধী থাকিয়া দশবৎসর পূর্ব্বে স্থির করিয়াছেন, যে উপনিবেশের জন্য ভারতবর্ষ হইতে অন্য লোক আর আসিবে না; তথাপি আড়কাটির সাহায্যে সহস্র ক্ষতি, অপমান ও লাঞ্ছনা সহ্য করিয়া অনেক ভারতবাসী ডেলাগোয়াবে এবং বেয়রা পথে লুকাইয়া আইসে। তাহাদের ধরপাকড় হয়, সাজা হয় ও ভারতবর্ষে ফেরৎ পাঠান হয়। এক কেপটাউনে তিন মাসের মধ্যে এইরূপ ৪০ জন লোক ধরা পড়িয়াছে। হতভাগ্য গোয়েন্দা ভারতবাসী কয়েকজন পাষণ্ড তাহাদিগকে ভুলাইয়া আনে, একরূপ দাসত্বে বিক্রয় করে, বিনামূল্যে পরিশ্রম করাইয়া লয় এবং ঘুষ দিতে না পারিলে ধরাইয়া দিয়া পুরস্কার লাভ করে। ভারতবাসীর শত্রু চিরদিন ভারতবাসী'। কবি যোগেন্দ্র নাথ বসু যথার্থ ই গাহিয়াছিলেন, "হিন্দুর দুর্গতি মূলে দুর্ম্মতি হিন্দুর।" —তাহার দৃষ্টান্ত এখানে জাজ্জ্বল্যমান। যাহারা টাকা করিয়াছে, তাহারা দীন দুঃখী স্বদেশবাসীর প্রতি চাহিয়া দেখে না; তাহাদের শিক্ষা, স্বাস্থ্য, আর্থিক ও সামাজিক উন্নতি সম্বন্ধে সাহায্য করে না;

নিজেদের ছেলেকেও যথেষ্ট লেখাপড়া শিখাইয়া মানুষ করে না। আবার এই নরপশু গোয়েন্দাগণ মূর্খ দেশবাসীকে বিপদে ফেলিয়া ধরাইয়া দেয়, সাজা দেওয়ায়।

Emigration office Board এ সম্বন্ধে আমায় বিস্তর গোপনীয় তথ্য বলিলেন। কোন কোন ধনকুবের নাকি এই উপায়ে অর্থোপার্জ্জন করিয়াছেন।

সমস্যাপূরণের চেষ্টায় ভারত গভর্ণমেণ্টের সহিত টেলিগ্রাম আদান প্রদান হইয়া সমস্যা পূরণের পথ সরল হইয়া আসিবার উপক্রম হইতেছে। সম্ভবতঃ বিল সম্বন্ধে আলোচনা বন্ধ থাকিবে এবং কন্‌ফারেন্স হইয়া সমস্যাপূরণ সম্বন্ধে আমরা বারংবার যে অনুরোধ ও আন্দোলন করিতেছি, সেই মতই কাজ হইবে। কন্‌ফারেন্সে কি ফল লাভ হইবে, তাহা যাঁহারা কন্‌ফারেন্স করিবেন তাঁহারা জানেন। আমাদের ভার ও কর্ত্তব্য ছিল, আপাততঃ বিল বন্ধ করা ও ভবিষ্যত কন্‌ফারেন্স সম্বন্ধে ইউনিয়ন গভর্ণমেণ্টকে রাজী করান। তাহাতে কৃতকার্য্য হইলেই ডেপুটেশনের কর্ম্মসাফল্য বলিতে হইবে।

যাইবার দিন স্থির প্রায় হওয়াতে লোকজনের সহিত বিদায়গ্রহণের পালা পড়িয়াছে।

দক্ষিণ আফ্রিকায় আসিয়া ভিক্টোরিয়া ফল্‌স্ (Victoria Falls) না দেখিয়া যাওয়া বড়ই বিড়ম্বনা। ভ্রমণ কাহিনীতে যে অপূর্ব্ব বৃত্তান্ত এই জল-প্রপাত সম্বন্ধে পড়িয়া আসিতেছি, তাহার শত অংশের এক অংশও দেখিতে পাইলে সার্থক জীবন হইবে। Mafecking ও Bulawyao হইয়া রেলওয়ে পথে ৪ দিন যাইতে, ৪ দিন আসিতে লাগে। ইউনিয়ন গভর্ণমেণ্ট রেলওয়ের বন্দোবস্ত না করিলে যাওয়া অসম্ভব।

---

## ভিক্টোরিয়া জল-প্রপাত

গভীর রজনী—নিশীথ—প্রকৃতি নিস্তব্ধ। অষ্টমীর চন্দ্র নীলাকাশে সপ্তর্ষিমণ্ডলের জ্যোতিঃস্নাত হইয়া শোভা পাইতেছিল। এখন অস্তমিত। দূরে ভীষণ জল-কল্লোল! বিন্দু বিন্দু বৃষ্টিকণার ন্যায় কণায় আকাশ ছাইয়া বাষ্প, মেঘ, রামধনুর পর্ব্বত সৃষ্টি করিয়া অপূর্ব্ব শোভায় জ্যাম্বিসি-হৃদয়ে অদ্ভুত সূর্য্যাস্ত-চিত্র দেখাইয়া দিবাবসান হইয়াছে।

পুণ্যশ্লোক পিতামহ ৺যদুনাথ সর্ব্বাধিকারী মহাশয়ের তীর্থভ্রমণকথা পাঠে আবাল্য যে ভ্রমণবাসনা হৃদয়ে ধরিয়া কর্ম্মক্ষেত্রে সজীব রহিয়াছে, আজ তার চূড়ান্ত।

পৃথিবীতে সাতটি আশ্চর্য্য বিষয়ের ( Seven wonders of the world ) প্রসিদ্ধি পাশ্চাত্য জগতে চলিয়া আসিতেছে। সে সমস্ত ব্যাপারই মানুষের হাতে গড়া। বাহাদুরী যথেষ্ট আছে—দিগ্ দিগন্তের লোককে টানিয়া আনিয়া দেখাইয়াছে।

কিন্তু ভগবানের রচনায় ভিক্টোরিয়া ফল্‌সের যে স্থান, পৃথিবীর মানুষরচিত কোন ব্যাপারই তাহার তুলনীয় নহে বলিয়া অর্ব্বাচীন লোক তাহাকে 'Eighth wonder of the world বলিয়া ব্যাখ্যা করিয়াছে। কেহ কেহ আমেরিকার নায়েগরা প্রপাত ( Niagra Falls ) সম্বন্ধেও এ উক্তি করিয়াছেন। ইহাতে ভগবৎরচনার অমর্য্যাদা।

মানব-লেখনী, মানব-জিহ্বা এ অপূর্ব্ব রচনার বর্ণনায় সক্ষম হয় নাই, হইবে না। অমর কবি বঙ্কিমচন্দ্র তাঁহার "মৃণালিনী" গ্রন্থে বলিয়াছেন, যে প্রাবৃট্‌কালে গঙ্গা-যমুনার সঙ্গম-শোভা দেখিয়া যে না

চক্ষু পরিতৃপ্ত করিয়াছে, তাহার বৃথা চক্ষু। সে শোভা অপূর্ব্ব বটে; কিন্তু যে ভীষণ শোভায় ভিক্টোরিয়া জল-প্রপাত শোভিত, তাহার নিকট সে শোভা ম্লানশ্রী।

জ্যাম্বিসী নদী ( The Zambisi ) খরস্রোতে দেড় মাইল বিস্তারে পশ্চিম-উত্তর আফ্রিকা হইতে আসিয়া এইখানে পার্ব্বত্য বাধা পাইয়া এই জল প্রপাতের সৃষ্টি করিয়াছে। ১০০ ফুটের অনধিক চওড়া সঙ্কীর্ণ পয়ঃ-প্রণালীর মধ্য দিয়া ভীষণ উল্লম্ফনে অজস্র বারিধারা ভীমগর্জ্জনে পড়িতেছে। তারপর জলপ্রবাহ প্রসারিত হইয়া ক্রমশঃ দেড় মাইল বিস্তারলাভ করিয়া অনন্তকাল সমুদ্রমুখে ছুটিয়াছে। আশ্চার্য্য এই যে, এইস্থান হইতে নদী পুনরায় বারানসীর নীচে গঙ্গার ন্যায় উত্তরবাহিনী হইয়া পূর্ব্বমুখে ভারত মহাসাগরে পড়িতেছে। বিজনবনের মধ্যে আদিম Matabelle প্রভৃতি আফ্রিকার অধিবাসিগণের ভীতি-সাধন করিয়া গত খৃষ্টীয় শতাব্দীর সপ্তম দশক অর্থাৎ ১৮৭০ সাল পর্য্যন্ত এই বিরাট্ জলস্রোত সভ্যজগতে অজ্ঞাতভাবেই ছিল। Livingstone, Stanley, Mungo Park প্রভৃতি পর্য্যটকগণের পরিশ্রমের ফলে পাশ্চাত্যজগতে এই প্রপাত-কথার বিস্তার হয়। তাহার পূর্ব্বে আমেরিকার নায়েগ্রা-প্রপাতই ( Niagra Falls ) পৃথিবীর জল-প্রপাতগুলি মধ্যে প্রধান স্থান অধিকার করিয়াছিল। শ্রম-শিল্পী আমেরিকানের দৌরাত্ম্যে নায়েগ্রা-প্রপাত এখন অপেক্ষাকৃত ক্ষীণপ্রভ। ভিক্টোরিয়া ফল্‌স্ এখনও এ আপদের হস্ত হইতে নিস্তার পাইয়াছে। Victoria Falls নায়েগ্রার গর্ব্ব খর্ব্ব করিয়াছে। ভিক্টারিয়া প্রপাত নায়েগ্রা-প্রপাত অপেক্ষা প্রস্থে দ্বিগুণ ও উচ্চতায় আড়াইগুণেরও অধিক। প্রপাতের উচ্চতা সেণ্টপলস্ কেথিড্রালের অপেক্ষা বেশী। প্রায় ১৮ বৎসর পূর্ব্বে একটী লৌহনির্ম্মিত সেতু জলপ্রপাতসৃষ্ট পয়ঃপ্রণালীর উপর নির্ম্মিত

হইয়াছে। এই সেতু দৈর্ঘ্যে প্রায় ৮৮ ফুট এবং জল হইতে ৫০০ ফুট উচ্চে অবস্থিত। মধুপুর ও গিরিডীর ঝরণা দেখিবার জন্য যাহারা একদিন দৌড়াইয়াছে, দার্জ্জিলিং-পথে "পাগলা-ঝোরা" ও সিমলা-পথে ছোট বড় প্রপাত দেখিয়া যাহারা জব্বলপুরে "ভেড়াঘাট" না দেখার দুঃখ দূর করিয়াছে, তাহাদের পক্ষে এই ভীষণ-রম্য জলপ্রপাত দেখিয়া কি ভাবের উদয় হইতেছে তাহা বর্ণনা লেখনীর সাধ্য নয়—কল্পনার সাহায্যে মনে করিয়া লইতে হইবে! নিপুণতম শিল্পীর চিত্রেও তাহা প্রকাশিত হইবার নহে।

একই নদী উচ্চপ্রদেশ হইতে নিম্নপ্রদেশে পতিত হইবার সময়ে পর্ব্বতবাধা পাইয়া প্রায় দেড় মাইল বিস্তারের জলরাশি ১০০ গজ ব্যাপী সঙ্কীর্ণ পথে প্রবাহিত হইতে বাধ্য হইয়া এই অপূর্ব্ব নৈসর্গিক শোভার সৃষ্টি করিয়াছে। পর্য্যটকেরা জলপ্রপাতের নীচের ঘূর্ণাবর্ত্তকে 'Boiling Kettle' নাম দিয়াছেন। চার শত ফুট লাফাইয়া পড়িয়া দেড় মাইলের সঙ্কীর্ণ পথে আবদ্ধ স্রোত হইতে ক্রমাগত জলকণার সৃষ্টি হইতেছে—বাষ্পে আকাশ ছাইয়া ফেলিতেছে। সূর্য্যরশ্মিতে অথবা চন্দ্রমাকিরণে প্রতিভাত হইয়া মুহুর্মুহুঃ পরিবর্ত্তনশীল বিরাট্ রামধনুর সৃষ্টি হইতেছে। সঙ্গে সঙ্গে ভীষণ জল-কল্লোল। যেখানে প্রবাহ ও কল্লোল ভীষণতম, পর্য্যটকগণ তাহার নাম দিয়াছেন Devil's Cataract অর্থাৎ দানব-প্রপাত; অথচ আটশত গজ উপরে নদীর সাধারণ খরগতি। প্রপাত হইতে অর্দ্ধ মাইল উপরে মোটর, নৌকা প্রভৃতি অবাধে পর্য্যটক লইয়া যাতায়াত করিতেছে।

সাড়ে বার শিলিং দিয়া প্রায় আট মাইল উপরে "কান্দাহার দ্বীপ" (Kandahar Island) পর্য্যন্ত বেড়াইয়া আসিতে ২ ঘণ্টার বেশী সময় লাগে না। এবার বর্ষায় জ্যাম্বিসীর জল প্রায় অন্য বৎসর অপেক্ষা ১৫ ফুট উচ্চ হইয়াছে। কাজেই প্রপাত-সন্নিকটে জলরাশি অনেক

বাড়িয়াছে; বাষ্পরাশিও সঙ্গে সঙ্গে বাড়িয়া শোভার বৃদ্ধিও যেমন করিয়াছে, জল-প্রপাতের প্রধান অংশ স্পষ্টরূপে দেখিবারও সেইরূপ অসুবিধা করিয়াছে। নদী কূলে কূলে ছাপিয়া উঠিয়াছে; দুই তীরে ঘন বনরাজি, মাঝে পরিচিত তাল প্রভৃতি বৃক্ষে বাঙ্গালার পদ্মা, ব্রহ্মপুত্র নদীর শোভা মনে করাইয়া দেয়। নদীতীরে বসতি নাই এবং জমি ধসিয়া পড়ার হাঙ্গামা নাই বলিয়া পদ্মার সাদৃশ্য তুলনা বড় খাটে না।

Devil's Cataractর উপরেই জ্যাম্বিসীর জলে পিতৃমাতৃভ্রাতৃ তর্পণে ধন্য হইলাম; ভারত মহাসাগর ও আটলান্টিক সঙ্গমে তাঁহাদিগের আত্মার মঙ্গলকামনায় তর্পণ করিয়া যে তৃপ্তিলাভ হইয়াছিল, হরিদ্বারে, পুরীতে, ধনুষ্কোটীতে ও মনিকর্ণিকায় পুরোহিত প্রণোদিত পথে তর্পণ করিয়া যে তৃপ্তিবোধ হইয়াছিল, অদ্যকার তৃপ্তি তদপেক্ষা কম নয়।

অনন্ত জল-সংঘর্ষে যে বিরাট্ বাষ্পরাশি আকাশে উঠিতেছে, তাহা সঙ্গে সঙ্গে বৃষ্টির আকারে বহুদূর ছাইয়া পড়িতেছে। প্রপাতদর্শনের আশায় নিকটে যাইলেই সর্ব্বাঙ্গ ভিজিয়া যায়। Water-proof, Mackintosh (বর্ষাতী) এবং মোটা তলার জুতা প্রভৃতি হোটেলে পাওয়া যায়; কিন্তু তাহাতেও বৃষ্টি হইতে রক্ষা পাওয়া দুষ্কর এবং সর্ব্বদা এইরূপ নিকটস্থ জমি ভিজিয়া থাকার জন্য ম্যালেরিয়ার যথেষ্ট সঞ্চার হয়; যথেষ্ট পরিমাণে কুইনাইন ব্যবহার করিয়া আত্মরক্ষা করিতে হয়। যে জঙ্গলের মধ্যে বৃষ্টির মাত্রা অধিক, তাহার নাম Rain-forest (বৃষ্টিবন); সেখানে বৃষ্টি কড়কা সদৃশ—তীক্ষ্ণ শরের ন্যায় দেহ বিদ্ধ করে। স্থির হইয়া দাঁড়াইয়া সে বৃষ্টি সহ্য করা অসম্ভব। সুগম যাতায়াতের জন্য সেই বনের ভিতর দিয়া ট্রলির বন্দোবস্ত আছে। তাহারই নীচে Palm-grove (তালবন) প্রভৃতি দর্শনীয় অনেক স্থান আছে। যে দ্বীপে আমরা লঞ্চে করিয়া বেড়াইয়া আসিতাম, তাহার নাম Kandahar Island। আফ্গানিস্থান-বিজয়ী লর্ড রবার্টস্

অফ কান্দাহার যখন বোয়ারযুদ্ধে জয়ী হন, তখন তাঁহার প্রতি সম্মান প্রদর্শনার্থ এই দ্বীপের নাম "Kandahar Island" হয়।

কথিত আছে, যে দক্ষিণ আফ্রিকার ভাগ্যনিয়ন্তা সিসিল রোডস্'এর ভাগ্যে Victoria Falls দর্শন ঘটে নাই। Northern Rhodesia ও Southern Rhodesia এই দুই দেশ তাঁহারই নামে প্রখ্যাত। Northern Rhodesia'র রাজধানী Livingstone—এখান হইতে ৮ মাইল উপরে। Sir Herbert Stanley সেখানকার গভর্ণর। Southern Rhodesia'র রাজধানী Salisbury।

৪০০ ফুট নীচে জল লাফাইয়া পড়িয়া যেখানে পাহাড়ের দেওয়ালে নদী বাঁধা পড়িয়াছে, সেখানকার বিস্তার ১০০ ফুটের অধিক নয়। সে সঙ্কীর্ণ বিস্তারের উপর রেলওয়ে পুল বাঁধিয়া Northern Rhodesia Congo প্রভৃতি পর্য্যন্ত রেল গিয়াছে।

দক্ষিণ আফ্রিকান্ ও রোডেসিয়ান গভর্ণমেণ্টের সৌজন্যে কেপটাউন হইতে এ পর্য্যন্ত আমাদের যাতায়াত ও থাকিবার যত দূর সম্ভব সুবিধা হইয়াছে। একখানা গোটা সেলুন এবং দুই খানা বড় বড় গাড়ী আমাদের দখলে রহিয়াছে। এখানে Siding'এ কাটিয়া দিয়াছে। স্নানের, ভোজনের, বসিবার, শয়নের ও বেড়াইবার বিভিন্ন প্রকোষ্ঠ আছে। Falls দেখিবার যতদূর সম্ভব সকল সুবিধা স্থানীয় হোটেল-ওয়ালারা করিয়া দিয়াছে। স্যার আর্নেষ্ট ওপেনহায়াম (Sir Earnest Oppenheim—প্রসিদ্ধ ধনী ও South African Statesman) আমাদের ডেপুটেশনের কার্য্যের বিশেষ সহায়তা করিয়াছিলেন। তিনি যে সকল কোম্পানীর সহিত সংশ্লিষ্ট, তাহাদের কাজের অনুরোধে Congo ঘুরিয়া আসিয়া এইখানে পৌছিয়াছেন; আবার পুনরায় কেপটাউন চলিয়া গেলেন। তিনিও আমাদের যত দূর সম্ভব সুবিধা করিয়া দিয়াছেন। আজ হোটেলে নিমন্ত্রণ করিয়া

খাওয়াইলেন এবং পাণ্ডা ও সেথোর মত সঙ্গে থাকিয়া ভিক্টোরিয়া ফল্‌স তন্ন তন্ন ভাবে দর্শন করাইয়াছেন।

ডেপুটেশনের কর্ম্মসাফল্য সম্ভাবনায় সন্তুষ্ট হইয়া নূতন বড়লাট লর্ড আরউইন Bullawyao (বুলায়ো) সহরে এক তার দিয়াছিলেন; তাঁহাকে ধন্যবাদ দিয়া ভিক্টোরিয়া ফল্‌স হইতে তার দেওয়া গেল। ডেপুটেশনের Victory বা বিজয় সম্বন্ধে ধন্যবাদ ভিক্টোরিয়া ফল্‌স হইতে দেওয়া মন্দ হইল না।

রাজার হালে সময় কাটিতেছে; সেলুন গাড়ীতে, ছায়াপ্রচুর বাগানের মধ্যে বাস হইতেছে; পাঁচ বার আহার, নিদ্রা, গল্প, পড়াশুনা, আলোচনা এবং মাঝে মাঝে ভিক্টোরিয়া ফল্‌স'এর অনুভূতি, দোকানে গিয়া সে সৌন্দর্য্যের ফটোগ্রাফ সংগ্রহ প্রভৃতি বিষম শ্রমজনক কার্য্যে সময় কাটিতেছে। সময়ে সময়ে প্রপাত-বনানীর ছায়াতলে অতি নিভৃতে গীতা ও চণ্ডীপাঠ কয়েক দিন হইয়াছে। অনেক হিন্দু ও অহিন্দু পর্য্যটক এ পুণ্য-তীর্থে আসিয়া ভগবৎশক্তির নিদর্শন পাইয়াছেন। কিন্তু কখনও এখানে সমগ্র চণ্ডী ও গীতাপাঠ উদাত্তকণ্ঠে হইয়াছে কিনা সন্দেহ। সঙ্গে সঙ্গে Imitation of Christ হইতে হৃদয়গ্রাহী অধ্যায়সমূহপঠিত হইয়াছে। এই দৈনিক পাঠ ও পূর্ব্বপুরুষের তর্পণ অবসরে ভগবৎসান্নিধ্যানুভূতির চেষ্টাও হইয়াছে, সে চেষ্টা নিতান্ত সাফল্যবিরহিত হয় নাই।

পিতৃতর্পণ-কথাপ্রসঙ্গে পুণ্য পিতৃ-তীর্থ মধুপুর শ্মশানের কথা মনে মনে জাগিয়া উঠিল। সুদূর সাঁওতাল পরগণা প্রবাহিত জয়ন্তী নদীর শাখা-তীরস্থ আবাসভূমির কথা মনে পড়িল। সেখানে পিতৃ-স্মৃতির নিদর্শনস্বরূপ যে সমাধিস্তূপ ও আর্ত্তত্রাণাশ্রম নির্ম্মিত হইয়াছে, তাহারও কথা মনে পড়িল। পিতৃদেবের ঔর্দ্ধদৈহিক ক্রিয়া সমাপন সময়ে যে খর-আতপ ক্লেশে ক্লিষ্ট হইতে হইয়াছিল, ভবিষ্যতে অপরে সে ক্লেশ

না পায়, এই অভিপ্রায়ে বহু বাধা বিঘ্ন সত্ত্বেও এই শ্মশানাশ্রম নির্ম্মিত হয়। বৈদ্যনাথনিবাসী যোগিশ্রেষ্ঠ মহারাজ বালানন্দ স্বামী আর্ত্তত্রাণ-কল্পে ও লোকসেবার জন্য এই আশ্রম প্রতিষ্ঠা উপলক্ষে এবং প্রসাদপুর বাড়ীর-সরোবর উৎসর্গ উপলক্ষে মুমূর্ষু সহধর্ম্মিণীর প্রতিনিধিরূপে ঋত্বিকের কার্য্য করিয়া আমায় কৃতার্থ করিয়াছিলেন। এই স্তূপের ও শ্মশানাশ্রমের ভিত্তিগাত্রে মর্ম্মর-প্রস্তর-ফলকে যে কথা উৎকীর্ণ আছে, তাহার প্রতিলিপি প্রদত্ত হইল :—"ভিষকৃশ্রেষ্ঠ, আর্ত্তবন্ধু, স্বাধীনচেতা, রায়বাহাদুর ডাক্তার সূর্য্যকুমার সর্ব্বাধিকারীর অমর আত্মার প্রীতি-কামনায় আর্ত্তসেবা জন্য এই শ্মশানাশ্রম উৎসর্গ হইল।" নিত্য কর্ত্তব্য পরায়ণ অদম্য উৎসাহ ও শক্তিধর পিতৃদেবের পুণ্যস্মৃতি দক্ষিণ আফ্রিকার কঠোর কর্ত্তব্যপথে অগ্রসর হইবার প্রভূত সাহায্য করিয়াছে। তাই আজ পবিত্র পিতৃতীর্থের কথা মনে পড়িল।

সহচরগণের প্রকৃতি ও কথোপকথন, প্রবৃত্তি ও শক্তি সমশ্রেণীর নহে ; অতএব সাবধানে থাকিতে হয়।

আমাদিগের দক্ষিণ আফ্রিকার কর্ত্তব্যের অবসান হইয়াছে, দীর্ঘ ছয় মাস দারুণ পরিশ্রম ও ধীর সংযত অথচ দৃঢ়ব্রত কর্ম্মানুষ্ঠানের ফলে ভারতগভর্ণমেণ্টের বর্ত্তমান মনস্কামনা সিদ্ধ হইয়াছে। লর্ড রেডিং নির্ব্বিবাদে কর্ম্মত্যাগ করিয়া দক্ষিণ আফ্রিকার বর্ত্তমান যুদ্ধ বিজয়ের জয়মাল্য ধারণ করিয়া স্বদেশযাত্রা করিতে পারিয়াছেন। যাহা কিছু বাকী ছিল, গত তিন সপ্তাহের পরিশ্রমে তাহা শেষ হইযাছে। ডাক্তার ম্যালান প্রবর্ত্তিত আইনের ফলে দক্ষিণ-আফ্রিকাস্থিত ভারতবাসিগণকে কাফির, জুলু, মেটাবেল, বাণ্টু, বাসুটো, হটাণ্টো প্রভৃতির ন্যায় গ্রাম ও সহরপ্রান্তে সীমাবদ্ধ হইয়া বাস ও ব্যবস্থা করিবার ব্যবস্থা হইতেছিল। ডেপুটেশনের পরিশ্রমের ফলে সে আইন আপাততঃ বন্ধ হইয়া স্থির হইল, যে উভয় পক্ষের প্রতিনিধি হয় ভারতবর্ষ না হয় দক্ষিণ আফ্রিকায়



গোবিন্দ-মন্দির ( প্রসাদপুর )



মধুপুর সূর্য্য-ঘাট (রায়বাহাদুর ৺সূর্য্যকুমার সর্ব্বাধিকারী স্মৃতি-মন্দির)

একত্র হইয়া পরামর্শ করিয়া এমন উপায় উদ্ভাবন করিবেন, যাহাতে ভারতবাসিগণের ব্যবহারিক বিষয় এবং বাসস্থান ও শিক্ষা প্রভৃতি সম্বন্ধে উন্নতি সাধিত হয় এবং তাহাদের দক্ষিণ আফ্রিকায় অবস্থান কালে সামাজিক ও রাষ্ট্রিয় ক্ষতি ও অধোগতি না হয়। আমাদের দেশবাসিগণ যখন এদেশে বসবাস করা স্থির করিয়াছেন, তখন যথাসম্ভব স্থানীয় পদ্ধতি-মত তাঁহাদিগকে বাস করিতে হইবে এবং তজ্জন্য প্রয়োজনীয় শিক্ষা ও স্বাস্থ্যবিধান ও ব্যবসায়-বাণিজ্য সম্বন্ধে নৈতিক উন্নতির প্রয়োজন হইবে। ভারতবর্ষীয় গবর্ণমেন্ট পক্ষে যাঁহারা প্রতিনিধি হইয়া ভবিষ্যৎ ব্যবস্থার প্রণেতা হইবেন, তাঁহাদের দায়িত্ব যথেষ্ট এবং যেখানে আমাদের ডেপুটেশনের চিন্তা, পরিশ্রম ও দায়িত্বের অবসান, সেখানে তাঁহাদের আরম্ভ মাত্র।

এই মর্ম্মে ভারতবর্ষের উচ্চপদস্থ কর্ম্মচারিগণকে ও লর্ড রেডিংকে পত্র লিখিয়াছি। দক্ষিণ-আফ্রিকাস্থ ভারতবাসিগণকে পত্রদ্বারা অথবা মৌখিক কথায় সে বিষয়ে যথাসাধ্য নিবেদন করিয়াছি—ফল কতদূর হইবে, তাহা ভগবান জানেন। ২৩শে এপ্রিল ( ১৯২৬ ) ডাক্তার ম্যালান দক্ষিণ আফ্রিকার পার্ল্যামেণ্টে এই রফা বন্দোবস্তের নিষ্পত্তি ঘোষণা করিবেন, ভারতবর্ষেও এই ঘোষণা হইবে।

হিংসক, নিন্দুক, হঠকারী ও "সমালোচকে"র মুখ বন্ধ হইবে না—কথা হইবে, যে দক্ষিণ-আফ্রিকার ভারতবাসীকে পাশ্চাত্য প্রথামত জীবনযাপন করিতে হইবে—ইহা অত্যন্ত অন্যায় এবং এরূপ রফা বন্দোবস্তে কোন ফল নাই। এ শ্রেণীর সমালোচনা ভারতবর্ষে ও দক্ষিণ-আফ্রিকায় হইবে জানিয়াও আমরা রফায় রাজি হইয়াছি; তাহার কারণ, যে যাহারা দক্ষিণ-আফ্রিকায় বসবাস স্থির করিয়া দক্ষিন আফ্রিকাকে স্বদেশ বলিয়া গ্রহণ করিতে প্রস্তুত হইয়াছে, তাহাদিগকে সম্ভবমত "যস্মিন্ দেশে যদাচারঃ', ব্রত প্রতিপালন করিতে হইবে।

তাহা করিলেই যে তাহারা চিরদিনের জন্য ভাবী অত্যাচার হইতে রক্ষা পাইবে তাহা নয়। ভারতবর্ষ হইতে নূতন ঔপনিবেশিক আসা বন্ধ হইয়াছে, যাহারা রহিয়াছে তাহারাই পুত্র-পৌত্রাদিক্রমে থাকিবে। অতএব তাহাদের স্বাস্থ্য, শিক্ষা ও ব্যবহারিক প্রণালী পাশ্চাত্য প্রথামত করিতে হইবে—এইটুকু স্বীকার না করিলে সমস্যা-পূরণ হয় না। তাহাদের মধ্যে অধিকাংশ লোকই আংশিক ও অসন্তোষজনক রূপে সেই প্রণালীমত বহুদিন বাস করিতেছে। বাসস্থান ও বাসপ্রণালী সম্বন্ধে আর একটু পরিবর্ত্তন প্রয়োজনীয় হইবে। সাহেবী কোট 'টাই' না পরিয়াও পাশ্চাত্য প্রণালীতে বাস অসম্ভব নয়; অতএব এ বিষয়ে বিরাট সমালোচনার বিশেষ অবকাশ নাই; কিন্তু বিদ্বেষীদের মুখ কে কবে বন্ধ করিতে পারিয়াছে!

ডেপুটেশনের সহযোগিগণ এ বিষয়ে আমার অপেক্ষা অধিক অগ্রসর হইতে প্রস্তুত; অনেক কার্য্যে অনেক অমর্য্যাদা স্বীকার করিয়াও আমাকে তাঁহাদিগকে সংযত রাখিতে হইয়াছে এবং তজ্জন্য কাহারও কহারও বিদ্বেষভাজন হইতে হইয়াছে। বর্ত্তমান কৃতিত্বের দাবী তাঁহারা আমার অপেক্ষাও অধিক করিবেন জানি এবং হয়ত তাঁহাদের দাবী মঞ্জুর হইবে, তাহাতে আমার দুঃখ নাই।

Mr. Dames নামে ধনকুবেরের পত্নীর সহিত ভারতবর্ষীয় ধর্ম্মমত ও শাস্ত্রগ্রন্থ সম্বন্ধে কথা কহিয়া তৃপ্ত হইয়াছিলাম। থিয়সফি, বিবেকানন্দ, রবীন্দ্রনাথ প্রভৃতির কথার সাহায্যে পাশ্চাত্য-ধনকুবেরগণের মন ভারতবর্ষের দিকে আকৃষ্ট হইতেছে।

মোটর ট্রলী করিয়া এখান হইতে আট দশ মাইল উত্তর পূর্ব্বে লিভিংষ্টোন ( Livingstone ) সহরে গিয়াছিলাম। আমরা যেখানে আছি তাহা দক্ষিণ রোডেসিয়ায়; লিভিংষ্টোন উত্তর রোডেসিয়ার রাজধানী। Sir Herbert Stanley বর্ত্তমান গভর্ণর; তিনি

সৌজন্য প্রকাশ করিয়া তাঁহার অধিকারপ্রান্তস্থিত অতিথি বলিয়া আমাদিগকে মধ্যাহ্ন ভোজে আহ্বান করিয়াছিলেন। রেলসেতু পার হইয়াই দক্ষিণ রোডেসিয়া হইতে উত্তর রোডেসিয়া পৌঁছান হইল। প্রথমে জ্যাম্বিসী তীরে Suraglow Boat Club গৃহ হইতে জ্যাম্বিসী শোভা দর্শন করিয়া লাটভবনে গেলাম। এখানে জ্যাম্বিসী বড় মৃদু-গতি; Morembo নামক ক্ষুদ্র নদী ইহার কিছু নীচে জ্যাম্বিসীতে Long Island'র নিকট পড়িয়াছে। Long Island প্রভৃতি স্থানে এখনও যথেষ্ট হিপোপোটেমাস (প্রাণিবৃত্তান্ত কথিত জলহস্তি) (Hippopotamus) দেখা যায়। এই অতিকায় জন্তু সাধারণত মৃদুপ্রকৃতি; অত্যাচার না করিলে কিম্বা সহসা ভয় না পাইলে মানুষ বা নৌকা আক্রমণ করে না।

Sir Herbert Stanley ও Lady Stanley যথেষ্ট আদর আপ্যায়ন করিলেন; দক্ষিণ আফ্রিকায় যাহাই হউক এ সকল প্রদেশে ভারত-প্রতিকূলতা শ্বেতকর্ম্মচারিগণের কার্য্যেরনিয়ামক। কিন্তু রোডেসিয়াতে সে বালাই নাই; এখানে ইংরাজের খাস গভর্ণমেণ্ট; দক্ষিণ রোডেসিয়াতে Responsible Government প্রবর্ত্তিত হইয়াছে। ৭০ জন ভারতবাসী এখানে আছেন, তাঁহারা "Parliamentary Vote" নামে মাত্র পাইয়াছেন—Arms-Ammunition ও Liquor Law ভারতবাসীর জন্য বিশেষ বিধি পরিচালিত; ইচ্ছামত মদ কিনিতে পায় না—এ ব্যবস্থার বিরুদ্ধে বলিবার কিছু নাই, কিন্তু জাতীয়তার দিক হইতে বিদ্বেষ ও পার্থক্য-বিধি অমার্জ্জনীয়।

উত্তর রোডেসিয়াতে Sir Herbert Stanley'র শাসনে ভারত-বাসীর বিশেষ কোন সুবিধা নাই—পারতপক্ষে ভারতবাসীকে প্রবেশাধিকার দেওয়া হয় না। Livingstone সহরে ১০।১৫ জন মাত্র ভারত-বাসী আছে; সামান্য কার্য্যে তাহারা নিযুক্ত।

ভারতবিদ্বেষী Kenya'র প্রকৃত 'de-facto' শাসনকর্ত্তা Lord Delamere, আমাদের সহিত 'Falls' দেখিতে আসিয়াছেন। কেনিয়া নাইরোবি প্রভৃতি অঞ্চলে ভারতবাসীর বিরুদ্ধে যত কিছু ব্যাপার হইয়াছিল ও হইতেছে, লর্ড ডেলেমেয়ারই তাহার মূল। তিনিই ঘোষণা করিয়াছিলেন যে ব্রিটীশ গভর্ণমেণ্ট যদি স্থানীয় শ্বেত অধিবাসীর মতের বিরুদ্ধে ভারতবাসীকে উচ্চ পার্ব্বত্যপ্রদেশে (Highlands of Kenya) বাসাধিকার অধিকার দেন তাহা হইলে শ্বেত অধিবাসিগণ গভর্ণমেণ্টের বিরুদ্ধে অস্ত্র ধারণ করিবে, বিদ্রোহী হইবে ও স্থানীয় গভর্ণরকে কারারুদ্ধ করিবে। এই পটকা-বাজীর ভয়ের ভান করিয়া ব্রিটিশ গবর্ণমেণ্ট ভারতবাসীর অবমাননা মঞ্জুর করেন এবং Mr. Rangacharia ও Mr. K. C. Roy এ সম্বন্ধে আন্দোলন করিবার জন্য যে বিরুদ্ধ দৌত্য লইয়া গতপূর্ব্ব বৎসর বিলাত গিয়াছিলেন, তাহাতে কোন ফল হয় নাই; সে তুলনায় আমাদের ডেপুটেশন অনেক অধিক কাজ করিয়াছে।

Lord Delamere'কে দেখিয়া ও কথাবার্ত্তা কহিয়া কোন সুখ বা তৃপ্তি পাওয়া গেল না। তাঁহার ব্যবহার সম্বন্ধে যে সকল বিবরণ পাঠ করা গিয়াছে তাহা হইতে তাঁহাকে একটা ছ্যাব্‌লা গুণ্ডা বলিয়া ধারণা ছিল—প্রত্যক্ষ দেখা গেল, যে গুণ্ডা বটে, কিন্তু স্থবির গুণ্ডা; Kenya তে যথেষ্ট সম্পত্তি দখল করিয়া সেখানকার মুকুটবিহীন রাজা হইয়া বসিয়া আছেন—স্থানীয় গভর্ণরকে করপুত্তলিকারূপে পরিণত করিয়াছেন।

বিখ্যাত পর্য্যটক লিভিংষ্টোন Victoria Falls আবিষ্কার করিয়া ধন্য হইয়াছিলেন; তাঁহারই নামানুসারে এই সহর ও নিকটস্থ জ্যাম্বিসী গর্ভস্থ এক দ্বীপের নামকরণ হইয়াছে; এখান হইতে ছয় শত মাইল উত্তর পশ্চিম পর্য্যন্ত Belgium Congo'র অধিকারভুক্ত

Elizabeth Ville পর্যন্ত্য রেলওয়ে গিয়াছে। কঙ্গোতে ইণ্ডিয়া রবার প্রভূত পরিমাণে জন্মে। এই রবার সংগ্রহ উপলক্ষে বেলজিয়ামের ভূতপূর্ব্ব রাজা Leopold (লিওপোলড্) কঙ্গোবাসিগণের প্রতি পাশব অত্যাচার করিতেন। সেই সকল ভীষণ অত্যাচারের প্রায়শ্চিত্ত গত মহাযুদ্ধে বেলজিয়ামকে করিতে হইয়াছিল। বর্ত্তমান বেলজিয়াম-নরপতি প্রভূত সাহস ও তেজস্বিতার সহিত জর্ম্মনীর গতিরোধের চেষ্টা করেন এবং সমগ্র সভ্যজগতের ধন্যবাদভাজন হয়েন। গতবৎসর বেলজিয়াম নরপতি ভারতদর্শন করিতে গিয়াছিলেন; মহাযুদ্ধের সময়ে "লুভেয়ার" (Louvre) লাইব্রেরী-রক্ষার চেষ্টার পুরস্কার স্বরূপ বেলজিয়াম নরপতিকে কলিকাতা বিশ্ববিদ্যালয় হইতে D. C. L. উপাধি দিবার প্রস্তাব করিয়াছিলাম—সময়াভাবে তাহা হইয়া উঠে নাই।

কারাপারা জাহাজ সকালে বন্দরে আসিয়া পৌঁছিয়াছে। সকাল বেলা পহুমল (Pahumal) মহাজনের সমুদ্রতীরস্থ বাড়ীর বারান্দা হইতে কারাপারা জাহাজের বন্দর প্রবেশ দেখিতে পাইলাম। গতবারে 'বেরা'তে পহুমলের বাড়ীতে বেড়াইতে গিয়াছিলাম, এবার তাঁহার ম্যানেজারের সনির্ব্বন্ধ আগ্রহে তাঁহার বাড়ীতে আহার ও রাত্রিবাস হইয়াছিল; অন্যান্য সহযাত্রীরা সেইখানে আহারের পর রেলওয়ে ষ্টেশনে রাত্রিবাস জন্য ফিরিয়া যাইয়া মশকদংশনে যৎপরোনাস্তি কষ্ট পাইয়াছেন। ভিক্টোরিয়া ফলস্ বেরা প্রভৃতি সকল স্থানই ম্যালেরিয়া প্রধান। কয়েকদিন ধরিয়া এখানেও কুইনাইন খাওয়া হইতেছে। প্রাতে রেলওয়ে সেলুনে ফিরিয়া গিয়া মশক-দংশনক্লিষ্ট সহযাত্রীগণের সমস্ত রাত্রি কষ্টের কথা শুনিয়া বড় দুঃখ হইল। জিনিষপত্র গুছাইয়া লইয়া জাহাজে উঠিবার উদ্যোগে সমস্ত সকাল ও দুপুর বেলা কাটিল, বেরাবাসী ভারতীয় মহাজনেরা যথেষ্ট ভদ্রতা ও আপ্যায়ন দুই দিন ধরিয়া করিয়াছেন; ট্রলীর সাহায্যে সহর দেখাইয়া যতদূর সম্ভব অতিথি

সৎকার করিয়া আপ্যায়িত করিয়াছেন। বেরা পর্ত্তুগীজ অধিকার ভুক্ত; ঐখানে ভারতবাসীর বিশেষ ক্লেশ ও গ্লানিকর কারণ নাই—ডেলাগোয়াবেতেও নাই; অথচ ইংরাজ অধিকারে আমাদের নিদারুণ যন্ত্রণা কেন হয়, ইহার তথ্য নিরূপণ ও প্রতিকার প্রয়োজন। দক্ষিণ আফ্রিকার ভারত-বিদ্বেষী বিল স্থগিত রাখিয়াই আমাদের চেষ্টার শেষ হওয়া উচিত নহে। সরকারপক্ষীয় ব্যক্তিগণ এ বিষয়ে আলোচনা অনধিকার চর্চ্চা মনে করিলেও, আমি নিরস্ত থাকিতে পারিব না। সরকারমুখাপেক্ষী হইয়া দেশবাসীর স্বার্থ সম্বন্ধে অমনোযোগীতা উচিত নয়।

'ভিক্টোরিয়া ফলস্' হইতে ২৭শে এপ্রিল রওনা হইয়া পরদিন প্রাতে বুলায়েও (Bulawayo) পৌঁছি। সেখান হইতে প্যাডিসন সাহেবের স্ত্রী বিলাত যাইবার জন্য Cape Town এ পুনর্যাত্রা করিলেন আমাদের সেলুন ওয়াঙ্কি স্যালিসবরী, অমতালী ( Wankee, Salisbury Umtali ) প্রভৃতি সহর হইয়া বেরা Bera ২৯শে এপ্রিল তারিখে পৌঁছিল।

বুলায়েও হইতে ১৪ মাইল দূরে 'Khami ruins' খামী নগরের ধ্বংসাবশেষ—দেখিতে মোটরে যাইলাম।

খামী নদীর ধারে ভিন্ন ভিন্ন পাহাড়ের উপর পুরাতন সহরের প্রস্তর নির্ম্মিত প্রাচীরের ধ্বংসাবশেষ আছে। Zimbwabee ধ্বংসাবশেষ অপেক্ষা এ স্থান আধুনিক বলিয়া খ্যাত। Fort Victoria হইতে Zimbawabee যাইতে হয়; আরও দুইদিন পথে বিলম্ব করিতে না পারিলে সে স্থানে যাওয়া যায় না। Zimbwabeeতে অনেক প্রাচীন স্বর্ণখনির ধ্বংশাবশেষ আছে। কেহ কেহ—মনে করেন বলিব না—কল্পনা করেন এই স্বর্ণখনি হইতে রাবণের স্বর্ণলঙ্কার সোণা সরবরাহ হইত। স্বর্ণলঙ্কা কিংবা তাহার নিকটে কোনও সোণার

চিহ্ন পাওয়া যায় না। সেই কল্পনার টানে এমন কথারও প্রসঙ্গ হইয়াছে যে এইখানেই কোনখানে—দক্ষিণ আমেরিকায় নয়—মহীরাবণ ও অহিরাবণের রাজ্য ছিল। পবননন্দন হনুও রামলক্ষণের সহিত সেখানে নীত হইয়াছিলেন, চতুরতার সহিত মহীরাবণ বধে সহায়তা করিয়াছিলেন। বুঝি অদূরে নীলপদ্মের সন্ধানও বা লইয়া গিয়াছিলেন এবং অকাল বোধনের সময়ে তাহা সংগ্রহ করেন।

হাসি তামাসার কথা ছাড়িয়া দিলেও একটা আশ্চার্য্যের বিষয়—এবং প্রামাণিক কথা এই যে Zimbwabee স্বর্ণখনির আশে পাশে বহুতর অতিকায় শিবলিঙ্গ এখনও দেখা যায়। পরম শৈব রাবণের রাজ্যান্তর্গত না হইলেও এ প্রদেশ অতি প্রাচীনকালে এবং অজস্র স্বর্ণ-প্রসব সময়ে শৈবগণের বাসভূমি ছিল ইহা বিচিত্র নহে। বুলায়েও হইতে ১৫ মাইল দূরে নিবিড় জঙ্গলের মধ্যে পাহাড়ের উপর Cecil Rhodes'এর সমাধিস্থান আছে—জায়গাটার নাম হইয়াছে "View of the world"—"World's View"। বুলাওয়ে প্রদেশের শেষ স্বাধীন কাফির নরপতি Lolengula'র সমাধিস্থান এই পাহাড়ের উপর গুপ্তস্থানে আছে। কাফির জাতির দমনকর্ত্তা রোডস্'এরও বাসনামত তাঁহার সমাধি এইখানেই হয়। আফ্রিকার প্রাচীন জাতিগণ সব ধ্বংস-মুখে যাইতে বসিয়াছে। শিকারীর হাতে বন্যজন্তুও সব লোপ পাইবার উপক্রম হইয়াছে; সেইজন্য মেটাপোস্ যাইবার পথে প্রকাণ্ড জঙ্গল ঘিরিয়া হিংস্র অহিংস্র সব বন্যজন্তু রক্ষার ব্যবস্থা হইয়াছে। সেখানে শীকার করা নিষেধ। বন্যজন্তু রক্ষার উপায় হইয়াছে; কিন্তু মানুষ রক্ষা করে কে?

Cecil Rhodesর জীবনচরিত অতি আশ্চর্য্য। কিশোর বয়স্ক Rhodes যক্ষ্মারোগগ্রস্ত হইয়া হয় মরিব না হয় অরোগী হইব এই প্রতিজ্ঞাবদ্ধ হইয়া স্কট্‌ল্যাণ্ড হইতে দক্ষিণ আফ্রিকায় আসেন। জলবায়ুর

গুণে তিনি অচিরে রোগমুক্ত ও সুস্থকায় হইলেন। অদম্য চেষ্টা ও অধ্যবসায় গুণে অশেষ বৈষয়িক উন্নতি করিলেন, রাজপুরুষগণের কৃপা-ভাজন হইলেন এবং পরিশেষে রাজনীতিক্ষেত্রে মুকুটহীন একেশ্বর অধিপতি হইলেন। Transval এবং Orange River Free State প্রদেশে হীরক এবং স্বর্ণখনির বাহুল্য তাঁহার লোলুপ দৃষ্টি আকর্ষণ করে। ছলে বলে কৌশলে তাহা ব্রিটিশ সাম্রাজ্যের অন্তর্গত করিতে কৃতসঙ্কল্প হন। পূর্ব্ববারের বোয়ার যুদ্ধে গ্লানি লাঞ্ছনার কথা, Majuba Hill পর্ব্বতে বিষম পরাজয়ের কথা স্মরণ করিয়া ব্রিটিশ গভর্ণমেণ্ট যুদ্ধে অনিচ্ছুক। তখন Cecil Rhodes, Dr. Jameison এবং অন্যান্য বন্ধুর সাহায্যে "পায়ে পা বাধাইয়া" ঝগড়া করিবার জন্য নিজেরাই প্রিটোরিয়া রাজধানীর বিরুদ্ধে এক খেলা ঘরের অভিযানের সৃষ্টি করেন, পরাভূত হইয়া ধৃত হয়েন এবং President Kruger কর্তৃক কারারুদ্ধ হন, কাজেই বিবাদ বাধিল, বোয়র যুদ্ধের অবতারণা হইল—অছিলা হইল যে ভারতবাসীর প্রতি বোয়রেরা অমানুষিক অত্যাচার করে।

Cecil Rhodeaর জয়জয়কার হইল। ইউনিয়ান গভর্ণমেণ্ট স্থাপিত হইল, আর সঙ্গে সঙ্গে ভারতবাসীর ভাগ্যবিপর্য্যয় গুরুতররূপে ঘটিল।

Cecil Rhodes সর্ব্বগ্রাসী লালসার বশীভূত হইলেও ব্যক্তিগত ভাবে অদ্ভুত ত্যাগীও সংযমী পুরুষ ছিলেন। তিনি সম্পূর্ণ বিলাসিতা বর্জ্জিত ছিলেন এবং নিজের লাভ, সমৃদ্ধি বা ব্যক্তিগত গৌরবের আকাঙ্ক্ষায় কোনও কার্য্য করেন নাই। ব্রিটিশ সাম্রাজ্যের জয়কেতন সর্ব্বজয়যুক্ত হউক এই ছিল তাঁহার নিত্য কামনা, উপাসনা-মন্ত্র ও শয়ন-স্বপনের ধ্যান। অমিত ধনশালী হইয়াও তিনি নিজার্থে ব্যয়কাতর ছিলেন, বিবাহ পর্য্যন্ত করেন নাই। নিষ্কাম উগ্র-তপস্বীর ন্যায় ব্রিটিশ

সাম্রাজ্যের ঐশ্বর্য্য বৃদ্ধির ধ্যানে সতত মগ্ন থাকিতেন। সে পথে কাঁটা থাকিলে তাহা পদাঘাতে দূর করা তাঁহার নিত্য ও অদম্য প্রতিজ্ঞা। তাঁহার অতুল ঐশ্বর্য্য তিনি জন-সেবার জন্য দিয়া গিয়াছেন। তাঁহার সুরম্য বাসভূমি Gruit Shekeer—ডচ উচ্চারণ খ্রুট স্কীয়ার—ইউনিয়ান গভর্ণমেণ্টের প্রধান রাজমন্ত্রীর বাসের জন্য উৎসর্গীকৃত।

কেপ ইউনিভার্সিটী সংস্থাপনও পরিচালন সম্বন্ধে তিনি কত টাকা দিয়া গিয়াছেন তাহা বলা যায় না। সেই টাকায় টেবল্ পর্ব্বতের গায়ে বিরাট সুরম্য ও কার্য্যোপযোগী বিশ্ববিদ্যালয় মন্দির নির্ম্মিত হইয়াছে। বিলাতের কেম্ব্রিজ, অক্সফোর্ড ও অন্যান্য বিশিষ্ট বিশ্ববিদ্যালয়ে তিনি বহু অর্থ দিয়া গিয়াছেন; দানের সর্ত্ত এই যে সাম্রাজ্যের সকলপ্রান্তের যুবকগণ Cecil Rhodes বৃত্তি পাইয়া সকল বিদ্যায় পারদর্শিতা লাভের চেষ্টা করিবে। সাম্রাজ্যের বাহিরে সুদূর আমেরিকার ছাত্রেরাও এ অধিকারে অধিকারী। ১৯১২ সালে, ১৯২১ সালে, ১৯২৫ সালে ক্রমাগত চেষ্টা করিয়াও ভারতীয় ছাত্রগণকে এ অধিকার যোগাড় করিয়া দিবার কৃতার্থতা আমার ভাগ্যে হয় নাই। আফ্রিকার কালা অধিবাসীরাও এ অধিকার গণ্ডীর বহির্ভূত।

বুলায়েও, স্যালিসবরী, আমতালী প্রভৃতি স্থানে ভারতবাসী অনেকে দেখা করিতে আসিলেন, নানা দুঃখের কথা জানাইলেন—সে সব বিষয়ে অনুসন্ধান ও প্রতিকার প্রয়োজন; কিন্তু সর্ব্বস্থানেই এক কথা—পরস্পরে মিল নাই, বিষম দলাদলি। আমতালীতে দশ মিনিটের জন্য সেলুনে দেখা করিতে আসিয়াই দুই দলে হাতাহাতির উপক্রম হইল। সকল স্থানে শিক্ষার অভাব, স্বাস্থ্য-বিধির প্রতি দৃষ্টি কম ও বিষম প্রতিদ্বন্দ্বিতা। এ অবস্থায় প্রবাসী ভারতবাসীর অবস্থার উন্নতির পক্ষে কত বাধা, তাহা বোঝা কঠিন নয়। সব জায়গায় এক কথাই বলিতেছি কিন্তু 'চোরা না শুনে ধর্ম্মের কাহিনী!' বুলায়েরও দশা তাই, কেবল

'ভিক্টোরিয়া ফলস' যাইবার পথে বুলায়েও পৌছিবার পূর্ব্বে ম্যাফিকিং সহরে ( Mafeking ) এ কথা শুনি নাই।

বুলায়েও হইতে বেরার পথে প্রাকৃতিক দৃশ্য বড় চমৎকার—পাহাড়, জঙ্গল, নদীও আছে; মরুভূমির চিহ্ন দেখিতে পাওয়া যায় না, ক্ষেত-খোলা যথেষ্ট দেখা যায়—তুলা, তামাক, জনার প্রভৃতির চাষ যথেষ্ট হয়—বিশেষতঃ পর্ত্তুগীজ অধিকারভুক্ত প্রদেশে ক্ষেতখোলার প্রাচুর্য্য। ভারতবাসীরও ইহাতে অধিকার আছে—ইংরাজ অধিকারে তাহারা সে অধিকারে বঞ্চিত।

সূর্য্যোদয় ও সূর্য্যাস্ত শোভা এ প্রদেশে বড় সুন্দর। পূর্ব্বগগনে পূর্ণচন্দ্রোদয় হইতেছে, পশ্চিমে সূর্য্য অস্তগামী—ইহার শোভা বেরা পথে যাহা দেখিয়াছি, তাহা কখনও ভুলিব না। বন-ফুলের শোভাও অজস্র; রেলের ধারে স্থানে স্থানে কত কুমুদ কহ্লার ফুটিয়া রহিয়াছে, তাহা বলিবার নয়। কোথাও কোথাও নীলপদ্মসম্ভার দেখিয়া নয়ন, মন তৃপ্ত হইল। লঙ্কাধামে অকাল বোধন অবসরে পবননন্দন কি কুসুম চয়ন এই খানেই করিয়াছিলেন? 'ভিক্টোরিয়া ফল্‌স্'এর পথে কারু ও কালাহারী মরুভূমির ভীষণ দৃশ্যের পর এ দৃশ্য বড় ভাল লাগিল; অনেক জায়গায় ভারতবর্ষের মত দৃশ্য—তবে লোকজন বড় কম।

২৯শে এপ্রিল বেলা ১২টার পর বেরা পৌছিলাম। ১৩ দিন সেলুন গাড়ীতে বাসের পর জমিতে পা পড়িল। দক্ষিণ আফ্রিকা গভর্ণমেন্টের সৌজন্যে রেলভ্রমণ সম্বন্ধে যতদূর সুবিধা হইবার হইয়াছে। রেলবিভাগের কর্ত্তা Sir William Hogg আসিয়া স্বয়ং কেপটাউন ষ্টেসনে তুলিয়া দিয়া যাওয়াতে, রেলকর্ম্মচারিগণ সমস্ত পথ ব্যস্ত ছিল। যথাসম্ভব সেবা করিয়াছিল। কেবল রোডেসিয়ার রেলাধ্যক্ষ Colonel Burney কিছু গোলযোগের চেষ্টা বুলায়েওতে করিয়াছিলেন; তাহার কারণ বোধ হয় যে তিনি ভারতবর্ষে কিছুদিন নিমক খাইয়াছিলেন।

বেরাবাসী ভারতপ্রবাসিগণ ষ্টেসনে দুই তিনবার আসিয়া, ফিরিয়া গিয়া পুনরায় ১ টার সময়ে আসিয়াছিলেন। চতুর্ভুজ, নাগ্রাণী প্রভৃতি পুরাতন, নূতন অনেক বন্ধু জুটিলেন। ট্রলীর সাহায্যে নগরভ্রমণ আবার হইল; দোকানপাট দেখা, পানভোজনব্যবস্থা সব গতবারের মতই হইল। দুঃখের সুখের কথা যতদূর সম্ভব হইয়া দীর্ঘ প্রবাসের পর আফ্রিকা ত্যাগ করিয়া ভারতযাত্রার জন্য জাহাজে উঠিবার উদ্যোগ চলিতে লাগিল।

জাহাজের অপেক্ষায় একদিন থাকিতে হইল। মহারাজ বালানন্দস্বামী ব্রহ্মচারী দক্ষিণ আফ্রিকা অবস্থান কালে যে আশীর্ব্বাদ-পত্র লিখিয়াছিলেন, তাহাতে লিখিতছিল, যে তাঁহার শিষ্য ন্যায়সাল্যাণ্ডের (Nyssaland) ডাক্তার শরৎচন্দ্র বর্ম্মণের সহিত যেন দেখা করি। আমি তাঁহার পত্রের উত্তরে লিখিয়াছিলাম, যে দক্ষিণ আফ্রিকা ও ন্যায়সাল্যাণ্ডের ব্যবধান প্রায় কুমারিকা অন্তরীপ হইতে হিমালয় পর্য্যন্ত। তাঁহার শিষ্যের সহিত দেখা হইবার কোন সম্ভাবনাই ছিল না; কিন্তু ঋষিবাক্যের সার্থকতা ও দৈবযোগ অচিন্ত্যনীয়! বেরা সহরের পথে ডাক্তার শরৎচন্দ্র বর্ম্মণের সহিত হঠাৎ দেখা হইল; মহারাজ তাঁহাকেও আমার সঙ্গে দেখা করিবার জন্য আদেশ করিয়াছিলেন। দেখা হইল, অঘটন ঘটনা ঘটিল—মহারাজকে এ বিষয়ে পত্র লিখিয়া শরৎবাবুর হাতেই দিলাম; তাঁহার সঙ্গে মহারাজ সম্বন্ধে অনেক কথাবার্ত্তা হইল।

পরদিন রাত্রে জাহাজ (Dera Islam) ডেরাইস্‌লাম বন্দরের মুখে নোঙ্গর করিল। যুদ্ধের সময়ে জার্ম্মাণেরা নিজেদের দুইখানা জাহাজ বন্দরপ্রবেশের পথে ডুবাইয়া দিয়া শত্রুপক্ষের প্রবেশদ্বার রুদ্ধ করিয়াছিল। একখানা জাহাজ যুদ্ধের পর সরান হয়, দ্বিতীয়খানা বোমায় উড়াইতে গেলে বালি ঝরিয়া ও ধসিয়া প্রবেশপথ আরও বন্ধ

হইবে বলিয়া সেখানা যেখানে ছিল সেইখানেই আছে; পাশের রাস্তা dredge করিয়া জাহাজ যাতায়াতের পথ হইয়াছে।

অতএব রাত্রে বন্দরপ্রবেশ না করিয়া ভোরবেলা জাহাজ ডেরাএস্‌লাম বন্দরে ঢুকিল। সমুদ্র হইতে ডেরাএস্‌লামের ঘরবাড়ী বড় সুশোভন বোধ হইল—হরিৎবর্ণ শোভা জ্যাম্বিসীর তীরবর্ত্তী বনানী প্রদেশকে হারাইয়াছে। এখানে বর্ষা খুব বেশী। বৃষ্টির জন্য ও আলস্যবশতঃ আমার এ বন্দরে নামা হইল না। নূতন সহর, ছোট সহর, সাধারণ ঘরবাড়ী-রাস্তা ছাড়া আর কিছুই দেখিবার নাই বলিয়া অল্প সময়ের জন্য নামিলাম না।

এখানে যাত্রী উঠিল অনেক—ফার্ষ্ট ক্লাস, সেকেণ্ড ক্লাস ভরিয়া গিয়াছে, ক্যাবিনে স্থান নাই; বৈঠকখানা ঘর প্রভৃতিতে কোনও মতে সময় কাটাইতেছি।

আমাদের ডেরাএস্‌লাম আসিবার সংবাদ পূর্ব্বে ছিল না; সংবাদ পাইয়া 'Comrade' পত্রিকার সম্পাদক আব্বাসগণি, ব্যারিষ্টার আকবর প্রভৃতি অনেক লোক দেখা করিতে আসিলেন, আদর আপ্যায়ন করিলেন, ডেপুটেশনের কার্য্যের কৃতিত্বের তারিফ ইত্যাদি করিলেন। আমি খুব স্থির ধীর সংযতভাবে এ বাহাদুরী তারিফের অংশ গ্রহণ করিতেছি; আমার সহযোগিগণ উন্মত্তপ্রায়। এখনও কাজ অনেক বাকী, প্রথম সোপান গাঁথা হইয়াছে মাত্র। ডেপুটেশনের ভবিষ্যৎ সভ্যগণ যেরূপ কৃতিত্বের সহিত কাজ করিতে পারিবেন, তাহারই উপর ভবিষ্যৎ সাফল্য নির্ভর করিবে।

ভারতবর্ষের সংবাদপত্রে হিন্দুমুসলমান বিগ্রহ ও পরস্পরের মধ্যে বিষম দলাদলির সংবাদ পাইয়া মন নিতান্ত ব্যথিত হইল।

ডেরাএস্‌লাম জার্ম্মাণ অধিকারভুক্ত টাঙ্গানিকার রাজধানী। যুদ্ধের পর যখন বাজেয়াপ্ত হইয়া ইহার বর্ত্তমান শাসনভার ইংরাজের উপরে

পড়ে, তখন জার্ম্মাণী যে তাহা ফিরিয়া পাইবে তাহার সম্ভাবনা ছিল না। ৩০ লক্ষ বর্গ মাইল ব্যাপী দেশ—Sysil (পাটের ন্যায় একরূপ গাছ) তুলা, কফি প্রভৃতির চাষ যথেষ্ট হয়। এখন ইহার শাসনকর্ত্তা একজন ইংরাজ গভর্ণর—Land Office, High Court প্রভৃতির সৃষ্টি হইয়াছে; সমগ্র প্রদেশে প্রায় ১২ হাজার ভারতবাসী খাটিয়া খাইতেছে। সহরেই ৫ হাজার ভারতবাসী আছে, আর সাদা অধিবাসী কেবলমাত্র ২ শত। প্রায় ১ লক্ষ ২০ হাজার দেশীয় কাফির এ দেশে আছে। ভারতবাসীর প্রতি বিদ্বেষ এখনও প্রকাশ্যে দেখা দেয় নাই; কিন্তু ভিতরে ভিতরে আগুন জ্বলিয়া উঠিয়াছে। মোম্বাসা, ইউগ্যাণ্ডা, নাইরোবী, ট্যাঙ্গানিকা, উত্তর ও দক্ষিণ রোডেসিয়া, প্রভৃতি স্থানে ভারতবিদ্বেষের চিহ্ন দেখা দিয়াছে। এ সমস্ত প্রদেশ খাস ইংরাজের দখল—তাহাতে আসিয়া যায় না; প্রচ্ছন্ন ভারত-বিদ্বেষ এসব স্থানে যথেষ্ট আছে।

বেলা দেড়টার সময় ডেরাএস্‌লাম ছাড়িয়া ৪টার মধ্যে জাঞ্জীবারে জাহাজ পৌঁছিল। তখনও বৃষ্টি হইতেছিল—দূরে নীল জাহাজের সারি, তারপর সবুজ গাছের সার, তার কোলে জাঞ্জীবার সহরের সমুদ্রতীরবর্ত্তী প্রাচীনকলাসম্মত গৃহরাজি। জাহাজ হইতে ক্ষীণধারা বৃষ্টিপাতের সুন্দর যবনিকা, অপূর্ব্ব দৃশ্যের অবতারণা করিল। জাহাজের পশ্চাদ্‌ভাগে বিপরীত দৃশ্য; গাঢ় সবুজ জলের উপর সূর্য্যের কিরণ পড়িয়া অন্যরূপ শোভার সৃষ্টি করিল—মুগ্ধনেত্রে চাহিয়া রহিলাম। আফ্রিকার প্রাকৃতিক দৃশ্যের প্রাচুর্য্যে প্রাণমন মোহিত হইয়াছে। রেলপথে বেরা পৌঁছিবার পূর্ব্ব সন্ধ্যায় পূর্ণিমারচন্দ্র প্রাচীমূলে উদিত হইতেছিল, পশ্চিমে সূর্য্যাস্ত—সে শোভা কখন ভুলিতে পারিব না। কারু ও কালাহারী মরুভূমি পার হইবার সময়ে ও জাম্বেসী-বক্ষে এবং ভিক্টোরিয়া ফল্‌সের নিকট সূর্য্যাস্ত ও সূর্য্যোদয়ের যেঁ শোভা দেখিয়াছি, তাহাঁর তুলনা ভারতেও মেলে না।

জাঞ্জীবারে প্রায় দশ হাজার ভারতীয় হিন্দু-মুসলমান আছে। আফ্রিকার অন্যান্য উপনিবেশে ভারতবাসীর প্রতি যে নিগ্রহ চলিতেছে, জাঞ্জীবার তাহা হইতে মুক্ত। জাঞ্জীবারের স্থলতান—নামে স্থলতান। এখানে বৃটীশ রেসিডেণ্ট আছেন। তাঁহার ক্ষমতাই অপ্রতিহত। স্থলতান নিজের প্রাসাদ ছাড়িয়া দিয়া পাশের ছোট একটি বাড়ীতে বাস করেন এবং সহরের বাহিরে একটী ছোট বাড়ী আছে। মাসে পনর হাজার টাকা বৃত্তি পান; তাহা হইতেই তাঁহার ভরণপোষণ ও কুপোষ্য পোষণ করিতে হয়। দাসত্বপ্রথা নিবারণ করিতে না পারায় প্রায়শ্চিত্ত-স্বরূপ তাঁহার ক্ষুদ্র দ্বীপ-রাজ্যের স্বাধীনতা যায় ও তাঁহার রাজ্যভুক্ত মোম্বাসা দ্বীপ ও অন্যান্য প্রদেশ ইংরাজকে সামান্য করে বিলি করিয়া দিতে হয়। পূর্ব্বে বোম্বে গভর্ণমেণ্ট জাঞ্জীবারে কর্ত্তৃত্ব করিয়াছেন, এখন Colonial Government'এর জিম্মায় তাহা গিয়াছে। হাইকোর্ট আছে, ছোট আদালত আছে, ম্যাজিষ্ট্রেট আছে, স্কুল আছে, কাষ্টম হাউস, পুলিশ সবই অল্পবিস্তর আছে। উপনিবেশে যাত্রীরূপে বা ব্যবসায়বাণিজ্য করিতে যাহারা আসে ও বাস করে, তাহাদের উপর বিশেষ হাঙ্গামা নাই।

জাহাজ নোঙ্গর করিলে যে সব ব্যাপার সর্ব্বদা ঘটে, তাহার বর্ণনা বহুবার হইয়াছে, অতএব পুনরায় নিষ্প্রয়োজন। এডেন ও পোর্টসায়াদে জলডুবুরী সন্তরণকারীর যে বাহাদুরী পূর্ব্বে পূর্ব্বে দেখিয়াছি, বহুকাল পরে জাঞ্জীবারে তাহা পুনরায় দেখিলাম। জলে ডুবিয়া সিকী দুয়ানি আদায় করিতে গিয়া এক হতভাগ্য প্রাণ দিয়াছিল বলিয়া এডেন প্রভৃতি প্রদেশে তাহা বন্ধ হইয়াছে; কিন্তু এখানে এখনও চলিয়াছে। মিঃ অনন্তানী প্রভৃতি দেখা করিতে আসিয়া প্রথামত আদর, আপ্যায়ন ও নিমন্ত্রণ করিলেন।

রাত্রে জাহাজে গান বাজনা, নাচ তামাসার ছড়াছড়ি, মাঝে মাঝে

হল্লাও প্রায় হয়—এ যাত্রায় কিছু কম দেখিতেছি। ভারতীয় ডেকযাত্রী-গণের মধ্যে সানাই, বাঁশী, ফ্লুটের স্বরে নিত্য স্মরণ করাইয়া দিতেছে, যে বহুদিন প্রবাসের পর দেশ-মাতৃকার সমীপে পুনরায় যাইতেছি।

রাত্রি ভোর হইতে না হইতে জাহাজে দোকান পসারির মেলা বসিয়া গেল। জাঞ্জীবারের ধনকুবের সওদাগর জীবনজী তাঁহার মোটর লইয়া আমাদিগকে লইতে আসিলেন। যাইবার সময়েও তাঁহার আতিথ্য স্বীকার করিয়াছিলাম। জীবনজীর মোটরে তাঁহার বাগান-বাড়ী ও সমুদ্রধারের বাড়ীতে যাওয়া হইল—যাতায়াতে প্রায় ২৬ মাইল বেড়ান হইল; কলা, নারিকেল, শিমুল, আম ইত্যাদি গাছে দুইধারে যেন সাজান বাগান। জাঞ্জীবার দ্বীপের যেদিকে জাহাজ লাগিয়াছে, তাহার বিপরীত দিকে তাঁহার বাড়ী। ম্যালেরিয়ার ভয়ে সহরের নিকট বাগানবাড়ীতে না থাকিয়া দূরে সমুদ্রধারে বাড়ীতে মাঝে মাঝে বাস করেন। সহরের নিকট লবঙ্গ বাগান আছে। গতবারে দেখিয়াছিলাম—লবঙ্গ ফসল শেষ হইয়াছে। তখন লবঙ্গ-মাতৃকার শেষ দশা। এখন নূতন মুকুল ধরিয়াছে।

জাঞ্জীবারের রাস্তাঘাট, হাট, বাজারের নূতন বর্ণনা নিষ্প্রয়োজন। এক সময়েই আমাদের জাহাজ, ফ্রেঞ্চ্ জাহাজ, ইটালিয়ান্ জাহাজ কয়েকখানা বন্দরে লাগানতে সহর গুলজার—জিনিসপত্রের দামও বাড়িয়া গেল। বেলা ৪॥টার পর জাহাজ মোম্বাসার জন্য ছাড়িল; জাঞ্জীবারেও অনেক লোক উঠিল। আমাদের সঙ্গে বোম্বের যে যুবক-সওদাগর গতবারে আসিয়াছিলেন, তিনিও এই জাহাজেই আবার উঠিলেন; উপঢৌকন-স্বরূপ কিছু লবঙ্গ আনিয়াছিলেন।

ডেপুটেশনের চূড়ান্ত (Final) রিপোর্ট লিখিবার ব্যাপার চলিয়াছে। Bombay Backbay Reclamation'এর প্রধান Engineer Sir Lawless Hipper প্রভৃতির সঙ্গে পরিচয়

হইতেছে। Mr. Goodwin নামক একজন British Farmer'এর সঙ্গে পরিচয় হইল; তাঁহাদের সম্প্রদায় দক্ষিণ আফ্রিকার কৃষিবাণিজ্য সম্বন্ধে অনুসন্ধানের জন্য আসিয়াছিলেন। ভারতবর্ষের সহিত সখ্য রাখিলে দক্ষিণ আফ্রিকার কৃষকের ফসল সহজে কাটৃতি হইবে এবং শত্রুতায় সম্পূর্ণ বিপরীত ফল—ইহা বুঝাইতে বিশেষ কষ্ট হইল না।

ভারতবর্ষের সংবাদপত্রে বিস্তারিত বিবরণ দেখিয়া বুঝিয়াছিলাম, যে দক্ষিণ আফ্রিকায় অবস্থানকালে হিন্দুমুসলমান বিবাদের টেলিগ্রাফে যে সংবাদ পাইতাম, তাহা অপেক্ষা ব্যাপার বিলক্ষণ গুরুতর। ভারতবর্ষে নূতন নূতন রাজনৈতিক দল গঠনের চেষ্টা হইতেছে; কিন্তু এই সকল রাজনৈতিক-বিগ্রহের যথার্থ ও স্থায়ী শান্তি না হইলে কোন রাজনৈতিক উন্নতিই সম্ভব নহে ইহা কোন দলই বুঝিতেছেন না।

কৃষি বিষয়ে অনুসন্ধান জন্য Royal Commission নিযুক্ত হইয়াছে। এ সকল খেলানার সাহায্যে ভারতবর্ষের কোন উন্নতি সম্ভব নহে। চাষার পেটে ভাত নাই, বস্ত্র নাই, গৃহ নাই, হাল বলদ নাই, বীচধান নাই, সার দিবার সামান্য আয়োজন—কাস্তে, কুড়ুল, লাঙ্গলের ফলা কিনিবার বা রাজস্ব দিবার সংস্থান নাই—ইউনিভার্সিটী কমিশনের মত কমিশন বসাইয়া চাষের উন্নতির চেষ্টা দারুণ বিড়ম্বনা—রাজনৈতিক আন্দোলন বন্ধ ইহাতে হইবে না।

মোম্বাসাবাসী ভারতবর্ষীয়গণ গতবারে যেরূপ আদর আপ্যায়ন করিয়াছিলেন, এবারে ততোধিক ব্যবস্থা করিয়াছেন। ডেপুটেশনের কৃতিত্ব সংবাদ মোম্বাসায় পৌছিয়াছে—তাঁহারা আনন্দিত। গতকল্য জাহাজ বন্দরে পৌছিবার পর জগন্নাথ পাণ্ডে, আম্বালাল প্যাটেল, ব্যারিষ্টার মিঃ জীবনজী সদলে আসিয়া অভ্যর্থনা করিলেন এবং জাহাজ হইতে নামিবার জন্য অনুরোধ করিলেন। ডেপুটেশনের মেম্বরগণ নিজ ইচ্ছা ও সুবিধা মত ভিন্ন ভিন্ন সময়ে নামিলেন; আমি

স্থানীয় অধিবাসিগণের অনুরোধ উপেক্ষা না করিয়া তাঁহাদের সঙ্গেই যাইলাম।

প্রায় দেড় ঘণ্টা ধরিয়া আলিবিশ্রাম নামক স্থানীয় খোজা মহাজনের স্থাপিত হাইস্কুল পরিদর্শন করিলাম। বিশ্রামজী এককালে বিশেষ সঙ্গতিসম্পন্ন লোক ছিলেন। ব্যবসায়ে তাঁহার অনেক লোকসান হয়। তাহার পূর্ব্বে এই স্কুল-গৃহ প্রায় ৪।৫ লক্ষ টাকা ব্যয়ে নির্ম্মাণ করিয়াছিলেন। যে স্থানে বিদ্যালয়-গৃহ নির্ম্মিত হইয়াছে, সেখানে জনমানবের বাস নাই বলিলেও হয়। তখন হইতেই স্থানীয় কর্ত্তৃপক্ষ গণের ইচ্ছা ও চেষ্টা যে, এই স্থানেই ভারতবাসিগণকে একত্র করিয়া শ্বেত অধিবাসিগণের বাসস্থান হইতে দূর করা যাউক; এই অভিপ্রায়েই সরলবুদ্ধি আলি বিশ্রামজীকে প্রণোদিত করিয়া এতদূরে বিদ্যালয় স্থাপনা করা হইয়াছিল। বালকগণের ২ মাইল পথ অতিক্রম করিয়া স্কুলে আসিতে বিশেষ কষ্ট হয়, সময় যায় ও পড়াশুনা, ব্যায়ামচর্চ্চা প্রভৃতির ক্ষতি হয়। হেডমাষ্টার দেশাই ও অন্যান্য শিক্ষকগণ সকলেই ইহা মনে করেন; কিন্তু এত টাকা খরচ করিয়া বিদ্যালয়-গৃহ নির্ম্মাণ হইয়া গিয়াছে। এখন উপায় নাই—উপরের ঘর সব পড়িয়া আছে, ভবিষ্যতে কলেজ হইলেও হইতে পারে। বিদ্যালয়ের বালকগণ স্বহস্তে সমুদ্রখাড়ীর ধারে স্নানাগার নির্ম্মাণ চেষ্টা করিতেছে।

জীবনজীর সৌজন্যে মোটরলঞ্চে করিয়া সমগ্র মোম্বাসা দ্বীপ প্রদক্ষিণ বিশেষ আনন্দপ্রদ হইল, সুন্দর প্রাকৃতিক দৃশ্যে নয়ন মন পুলকিত —পুনরায় জ্যাম্বিসী নদীবক্ষে ভ্রমণ তুল্য আনন্দ উপভোগ করিলাম। ভিক্টোরিয়া ফল্‌স্'এর উপর যেরূপ সতত রামধনুর দৃশ্য দেখা যাইত, সময়ে সময়ে সমুদ্র খাড়ীর উপরেও সেইরূপ দৃশ্য নয়নগোচর হইল। ডেপুটেশনের কর্ম্মের জয়ঘোষণা স্বরূপ আফ্রিকা পরিত্যাগ প্রাক্কালে উদিত রামধনু দুর্য্যোগান্তে আশাপ্রদ বাণীর সৃজন করিল।

ইউগাণ্ডার পথে কিয়দ্দূর বেড়াইয়া আফ্রিকার মেনল্যাণ্ড রেলওয়ে বেড়াইয়া আসিবার কথা ছিল, তাহা ঘটিল না। Mombassa Social Service League'এর পক্ষ হইতে বক্তৃতা করিবার জন্য নিমন্ত্রণ গ্রহণ করিয়াছিলাম, তাহাও ত্যাগ করিতে হইল। পাঁচটার সময়ে কালিন্দিনীর বন্দর হইতে জাহাজ বাহির হইয়া সন্ধ্যার পূর্ব্বেই মোম্বাসা ছাড়িল। অদ্ভুত সূর্য্যাস্ত শোভার মধ্যে পুনরায় Dropping of the Pilot অভিনয় দেখিলাম। এ সম্বন্ধে "য়ুরোপে তিনমাস" নামক পুস্তকে যাহা লিখিয়াছিলাম, পাঠকবর্গের বুঝিবার সুবিধার জন্য তাহা নিম্নে উদ্ধৃত হইল :—

"বহুদিন পূর্ব্বে Punch-এ "Dropping of the Pilot" নামে একখানা মর্ম্মস্পর্শী ছবি দেখিয়াছিলাম—তাহার কথা মনে পড়িল। নানা উপলক্ষে অনেকবার সে ছবির কথা মনে পড়িয়াছে, আজও পড়িল। নবীন জার্ম্মান সম্রাট্ উইলিয়ম প্রাপ্তবয়স্ক ও নিজ জ্ঞানে কৃতকর্ম্মা। জার্ম্মান প্রাধান্যগত-প্রাণ বিজ্ঞ-প্রাচীন "লৌহ-সচিব" (Iron-chancellor) বিসমার্ককে ক্ষমতাচ্যুত ও অধিকার ভ্রষ্ট করিয়া নিজ কোমল-কঠিন হস্তে পূর্ণ ক্ষমতা যখন গ্রহণ করেন, তখন সেই ছবির সৃষ্টি হয়। ব্যঙ্গশিল্পিশ্রেষ্ঠ স্যার জন টেনিয়েলের তাহা শ্রেষ্ঠ সৃষ্টি; জার্ম্মাণ সাম্রাজ্যপোতের কাণ্ডারী উইলিয়ম, জাহাজের ধারে দাঁড়াইয়া তাচ্ছিল্যভরে কৈশোরের কর্ণধার বিস্‌মার্কের ধীর ক্লান্ত অথচ গম্ভীর পদবিক্ষেপে নৌ-সোপান-পথে অবরোহণ দেখিতেছেন। অবনত মস্তক বিস্‌মার্ক শেষ-সোপানরজ্জু ধরিয়া ধীরে ধীরে সমুদ্রের বক্ষে নৃত্যশীল পাইলট্ বোটের উপর নামিতেছেন। জার্ম্মাণ সাম্রাজ্যের চির-কর্ণধার স্বাধিকার-প্রার্থী অবিমৃষ্যকারী কাপ্তেনের হস্তে নিজাধিকার প্রদান করিয়া অবশ্যম্ভাবী ভবিষ্যৎ বিপদ ভাবিতে ভাবিতে অবসর গ্রহণ করিতে বাধ্য হইতেছেন। চিত্রখানি মর্ম্মে মর্ম্মে করুণ-কঠিন

ভাবপূর্ণ।" এ কথাগুলি মহাযুদ্ধের অব্যবহিত পূর্ব্বেই লিখিয়াছিলাম কে জানিত যে শীঘ্র—অতিশীঘ্র—বিসমার্কের আশঙ্কা ভীষণ আকারে ফলে পরিণত হইবে !

হাওয়া জোর বহিতেছে। সমস্ত দিন কখন বৃষ্টিতে কখন রৌদ্রে কাটিয়াছে। সন্ধ্যার সময়ে আকাশ মেঘনির্মুক্ত।

সোরাবজী রস্তমজী এতদিন ভারতবর্ষে ছিলেন। এখন দক্ষিণ আফ্রিকায় ফিরিতেছেন। ফিরিবার মুখে দক্ষিণ আফ্রিকা কংগ্রেস সভার সম্পাদকরূপে অভ্যর্থনাসূচক বিনাতারের সংবাদে আপ্যায়িত করিলেন। সংবাদপত্রপাঠও বহুদিন বন্ধ হইয়াছে। বিলাতের বিরাট ধর্ম্মঘটের সংবাদ বেতারে আসিতেছে—তা' ছাড়া সব সংবাদই বন্ধ।

মোম্বাসা হইতে ভারতীয় লোক অনেক উঠিয়াছে। অন্যান্য যাত্রীর মধ্যে নাকি একজন পোর্ত্তুগীজ খুনে আসামী আছে। ডেলাগোয়াবেতে ধর্ম্মঘট সম্পর্কে যে পুলিশ কমিশনার হত্যা হয়, এ ব্যক্তি তাহাতে সংশ্লিষ্ট ছিল। মোম্বাসা পুলিস তাহাকে ধরিতে আসিয়াছিল ; কিন্তু প্রকৃষ্ট সনাক্তের অভাবে তাহা পারে নাই।

লেডি হিপারের (Lady Hipper) মুখে শুনিলাম, যে লর্ড লিটন (Lord Lytton) ৪ মাসের ছুটী লইয়া বিলাত যাইতেছেন। স্যার হিউ ষ্টিফেনসন (Sir Hugh Stephenson) তাঁহার জায়গায় গভর্ণর থাকিবেন। পুরাতন সংবাদপত্রে দেখিয়া মর্ম্মাহত হইলাম, যে ধার্ম্মিক জ্ঞানী ও দেশপ্রেমিক শ্রীযুক্ত যতীন্দ্রনাথ রায়চৌধুরীর দেহত্যাগ হইয়াছে, মহারাজা নাটোর গিয়াছেন—আরও কে কে গিয়াছেন জানি না !

হাওয়ার জোর কমিয়াছে, যাত্রীদল প্রসন্নমুখে ডেকের উপর চলাফেরা করিতেছেন ; আমোদকারীর দল কমিয়া গিয়াছে বলিয়া খেলা-ধুলা কম।

ভারতবর্ষীয় যাত্রীদিগের সহিতও ক্রমশঃ আলাপ পরিচয় হইতেছে—তাহাদের সঙ্গে মেলামেশা করিতেছি, দুঃখের সুখের কথা শুনিতেছি। 'কড়ি দিয়া ডুবিয়া পার হওয়া' ভারতবাসীর কপালে সর্ব্বত্র—ডেক-যাত্রীদিগের সব সময়েই কষ্ট—শুইবার, বসিবার জায়গা নাই, মালে তাহা পরিপূর্ণ, স্নান শৌচের সুবিধা নাই, পানীয় জলের অভাব।

ঘড়ি আধঘণ্টা করিয়া আগাইয়া দেওয়া আরম্ভ হইয়াছে, গরমও বাড়িতেছে।

এখন সকলেই 'দিবসগণনায়' তৎপর—বম্বে পৌঁছিতে আর মধ্যে পাঁচ দিন রহিল। বরাবর শিমলা যাওয়া স্থির বলিয়া রাশীকৃত পত্র লিখিতে হইতেছে।

কাল এক মৃত হোয়েল ( তিমি ) মৎস্য জাহাজের পথে দূরে দেখা গিয়াছিল। আজ এক জীবিত তিমি মৎস্যও দেখা গিয়াছে। শুশুকের ক্রোশব্যাপী নৃত্য মাঝে মাঝে দেখা যাইতেছে; উড্ডীয়মান্ মৎস্যও মাঝে মাঝে দলে দলে উড়িতেছে। মোম্বাসা হইতে প্রায় অর্দ্ধ পথ আসা হইয়াছে। যে গতিতে মোম্বাসা হইতে ছাড়িয়াছিল, সে গতিতে বরাবর চলিলে কালই বম্বে পৌঁছিতে পারিতাম; কিন্তু ১৫ই মে জাহাজ পৌঁছিবার কথা—অতএব গতি মন্দ হইয়াছে। গতকল্য ৩০০ মাইলের বেশী আসা হয় নাই। সমুদ্র বড় স্থির ধীর, যেন সাধারণ জলাশয়ের মত—তরঙ্গ-ভঙ্গের নাম মাত্র নাই, কেবল জাহাজের গতিতে নীলাঞ্চলের সাদা লেশের যে শোভা, তাহারই অভিনয় মাত্র হইতেছে। আফ্রিকার বনপথে ও মরুভূমি-মধ্যে "বর্ণ-রূপের" যে শোভা দেখিয়া মুগ্ধ হইতে হইয়াছিল, সূর্য্যোদয়ে বা সূর্য্যাস্তের সময়ে সেইরূপ নিত্য অপূর্ব্ব শোভা দেখিতেছি।

সমুদ্রবক্ষে নিত্য চণ্ডীপাঠ হইতেছে। ভগবদ্-ভক্তি-তরঙ্গমধ্যে

নিজেকে ডুবাইয়া দিবার, ভাসাইয়া দিবার এমন অবকাশ ত আর পাওয়া যাইবে না।

বহুকাল পরে দেশে ফিরিতেছি, অথচ বাড়ী যাওয়া হইবে না, সিমলা হইয়া যাইতে হইবে; অতএব কলিকাতায় পৌছিতে বিলম্ব হইবে। কর্ম্ম শেষ করিয়া একেবারে যাওয়াই ভাল বলিয়া সিমলা যাওয়া হইতেছে। নূতন লাট আরউইন কার্য্যে কৃতিত্বের জন্য সন্তোষ প্রকাশ করিয়া সিমলা যাইবার নিমন্ত্রণ করিয়াছেন। তবে কোন সভ্য যদি বাড়ী হইয়া সিমলা যাইতে চা'ন তাহাতেও আপত্তি নাই। ভিন্ন ভিন্ন প্রদেশের ভিন্ন ভিন্ন মেম্বর—যে যার বাড়ী হইয়া আসিতে বিলম্ব হইতে পারে বলিয়া একত্রই সিমলা যাওয়া স্থির হইল। এত কষ্ট অসুবিধা যখন সহ্য করা গেল, তখন আর ১০।১৫ দিনের জন্য কি আসিয়া যাইবে! ভারতবর্ষ ও দক্ষিণ-আফ্রিকার বিস্তর লোককে বিস্তর চিঠিপত্র লিখিতে হইল। বহুদিনের ভ্রমণ-কাহিনীও লেখা হয় নাই—কিছু কিছু করিয়া তাহাও হইতেছে—চূড়ান্ত রিপোর্ট লেখাও হইতেছে।

বোম্বে পৌঁছিতে আর সামান্য কয়েক মাইল মাত্র বাকী আছে। মধ্যে শুক্রবার অতীত হইলে শনিবার ভোর কিম্বা শুক্রবার রাত্রেই জাহাজ বোম্বের নিকট পৌছিবার কথা। দিন গণনা গিয়া এখন মুহূর্ত্ত গণনা আরম্ভ হইয়াছে। গৃহোন্মুখী যাত্রীগণের মধ্যে কথা হইতেছে; কিন্তু সময়ে সময়ে এমন দিন আসে—যখন মধ্যের দিন না কমিয়া কিছু বাড়িলে যেন ভাল হয়, ফিরিবার পথে হঠাৎ আজ সেইরূপ দিন আসিয়া পড়িয়াছে।

সিমলা হইয়া আমার যাওয়া স্থির হওয়ায় সেইরূপ পত্র ব্যবস্থা হইতেছিল; কিন্তু নিখিলকে একাকী অসুস্থ অবস্থায় দীর্ঘপথ পাঠান যায় না বলিয়া ব্যবস্থা পরিবর্ত্তন করিতে হইল। সহকর্ম্মিগণ প্রথমে

যাইয়া নূতন লাটসাহেব ও গবর্ণমেণ্টের নিকট রিপোর্ট দাখিল করুন; নিজ নিজ কর্ম্মের প্রশংসালাভ করুন—আমার তাহাতে সুখ বই দুঃখ নাই।

আমার সিমলা যাওয়া হইবে না বলিয়া রিপোর্টের বাকী অংশ তাড়াতাড়ি শেষ করিয়া লইবার জন্য সহকর্ম্মিগণ জেদ করিতেছেন। পাঁচমাস গুরুতর পরিশ্রম ও চেষ্টার পর এরূপ রিপোর্ট ধীরে সুস্থে ভাবিয়া চিন্তিয়া প্রস্তুত করাই ভাল। কিন্তু আমার একার সুবিধা অসুবিধার জন্য কালবিলম্ব করিতে অনুরোধ করিতে পারি না। গভর্ণমেণ্ট প্রকাশ্য ও গোপনীয় রিপোর্টের জন্য ভিক্টোরিয়া ফল্‌সে তার দিয়াছিলেন—পথে সে কাজ হওয়া সম্ভব হয় নাই। জাহাজের ভিড়েও তাহা হয় নাই। মোম্বাসার যাত্রী কমিয়া যাইবার পর কাজ আরম্ভ হইয়াছে, তাড়াতাড়ি যা হয় করিয়া রিপোর্টের কাজ শেষ করিতে হইতেছে - ইহা আমার মনোমত নয়; কারণ এই রিপোর্টের উপর নির্ভর করিয়া ভবিষ্যৎ কন্‌ফারেন্সের কাজ হইবে। সে কন্‌ফরেন্সের সহিত আমার সম্পর্ক থাকিবার সম্ভাবনা নাই; সেই জন্য আমি ধীরে সুস্থে রিপোর্ট শেষ করিতে অনুরোধ করিয়াছিলাম। গুরুতর অনেক বিষয়ে মতভেদ হইয়াছে; এ সকল অপেক্ষাকৃত সামান্য বিষয় লইয়া মতভেদ করা আমার ইচ্ছা নহে।

বোম্বে বন্দরে পৌছিবার বৃত্তান্ত, বোম্বের দৃশ্য, বোম্বে হইতে পথের দৃশ্য বহুবার বর্ণিত হইয়াছে—এতএব সেই সকল বিষয়ের পুনরাবৃত্তি নিস্প্রয়োজন। বোম্বে পৌছিয়া একটা বিষয়ে নিতান্ত ক্ষুণ্ণ হইতে হইল—সে কথাও কিছুমাত্র ইঙ্গিত না করিলে আখ্যায়িকা অসম্পূর্ণ থাকিবে। ভারত-গভর্ণমেণ্টের অনুরোধে এবং ভারত-গভর্ণমেণ্টের প্রতিনিধি ও দূতরূপে ভারতের বাহিরে যে সম্মান, সুবিধা ও সৌজন্যে তৃপ্ত হইয়াছিলাম, ভারতে পৌছিবার সঙ্গে সঙ্গে তাহা যাদুকরী

মোহমায়ার ন্যায় অতর্কিতে অন্তর্হিত হইল। কোথায় দক্ষিণ আফ্রিকার শত উপদ্রব ও বিভীষিকার মধ্যেও স্পেশাল ট্রেণ, স্বতন্ত্র সেলুন, স্বতন্ত্র মোটরকার, স্বতন্ত্র হোটেল প্রভৃতির সুবিধা, আর কোথায় বোম্বে-বন্দরে পৌছিয়া "ভিক্টোরিয়া" শকট চালকের দ্বন্দ্ব বিবাদ ও কাষ্টম্-কর্ত্তৃপক্ষগণের সহিত ভীষণ বিসম্বাদ। "মাথায় করিয়া আনিয়া পায়ে ছানার" অভিনয় চলিতে লাগিল; ডেপুটেশনের মেম্বর, সেক্রেটারী প্রভৃতি সকলেই নিজ নিজ প্রাণ সামলাইবার জন্য, মাল সামলাইবার জন্য ব্যতিব্যস্ত। না কোন গভর্ণমেণ্টের প্রতিনিধি, না কোন প্রজাপক্ষের প্রতিনিধি, না রেলওয়ের কোন বন্দোবস্ত, না কোন আদর অভ্যর্থনা, সম্বর্দ্ধনা, অভিনন্দন! সিমলাযাত্রীগণ সিমলা পথে যাইলেন; আমি ও নিখিলচন্দ্র জঘন্য এক পুরাতন ফার্ষ্ট ক্লাস গাড়ীর উপর নীচের বাঙ্কে আশ্রয় পাইয়া স্বদেশে পৌছিলাম।

ব্যক্তিগত অসুবিধা উল্লেখ করিবার জন্য একথা অবতারণা করিলাম না। ভারতবাসী ভারতের বাহির হইতে আসিয়া সকলেই এরূপে বিপন্ন হয়—একথা জানা প্রয়োজন। বিলাতে এবং অন্যান্য দেশে সমূহ আদর আপ্যায়ন ভোগ করিয়া দেশে ফিরিয়া দেশবাসী মাত্রেই এ কথা অনুভব করিয়াছি।

## ক্রোড় অধ্যায়

### মূষিক-প্রসব

দক্ষিণ আফ্রিকা হইতে ফিরিয়াও সমস্যাপূরণ সম্বন্ধে যখন যে চেষ্টা সম্ভব হইয়াছে, তাহা করিতে ত্রুটি করি নাই। এ সম্বন্ধে ইউনাইটেড ষ্টেট্‌স্‌এর বিখ্যাত ফিলাডেলফিয়ার একাডেমি অব পলিটিকাল এণ্ড সোসাল সায়ান্সের কর্তৃপক্ষগণ মতামত প্রকাশের জন্য নিমন্ত্রণ করেন। কথা ছিল আমেরিকাতে যাইয়া এ বিষয়ে এবং ভারতের অন্যান্য প্রসঙ্গে কয়েকটী বক্তৃতা করি। সময়, সুযোগ ও সুবিধার অভাবে তাহা ঘটে নাই। এই নিমন্ত্রণ স্বীকার উপলক্ষে যে প্রবন্ধ লিখিত হইয়াছিল তাহা উক্ত সভার আনুকূল্যে পুস্তকাকারে প্রকাশিত হইয়াছে। সিমলা, দিল্লী কাউন্সিলের সভ্য পদত্যাগ জন্য বড়লাট লর্ড আরউইনের সহিত এ প্রসঙ্গ অলোচনার অবকাশ কমিয়া গেল এবং Assisted Repatriation প্রভৃতি গুরুতর বিষয়ে বিষম মতদ্বৈধ বশতঃ গভর্ণমেণ্টের সহিত যথেষ্ট মনান্তর ঘটিল। দক্ষিণ আফ্রিকা হইতে আমাদের ফিরিবার পর ইউনিয়ন গভর্ণমেণ্টের প্রতিনিধিগণ যখন ভারতীয় অবস্থার পর্য্যবেক্ষণ জন্য ভারতবর্ষে আসেন, কলিকাতায় তাঁহাদের অবস্থান কালে গভর্ণমেণ্টের আমন্ত্রণ অনুসারে যথেষ্ট পরিশ্রম করিয়াছিলাম, আদর অভ্যর্থনা, সম্বর্দ্ধনা করিয়াছিলাম, অহর্নিশ সঙ্গে থাকিয়া সকল কথা বুঝাইবার যত্ন করিয়াছিলাম, ফলও কিছু ফলিয়াছিল।

তাঁহারা দেশে ফিরিয়া যাইবার পর ১৯২৭সালে ভারত গভর্ণমেণ্টের পক্ষ হইতে আমাদের নির্দ্দেশ অনুসারে পুনরায় Conference হয়,

ভাবের আদানপ্রদান হয়। ১৯৩১ সালেও দ্বিতীয় Conference-র অধিবেশন দক্ষিণ আফ্রিকায় হইয়াছিল তাহা উল্লেখ করিয়াছি। এই কয়েক বৎসরে Right Honourable Sirnivas Sastri, Sir Kurma Reddi, কলিকাতার ভূতপূর্ব্ব চিফ্ প্রেসিডেন্সী ম্যাজিষ্ট্রেট Tyson সাহেব (এক্ষণে বাঙ্গালার লাট সাহেবের প্রাইভেট সেক্রেটারী) ক্রমান্বয়ে নবপ্রতিষ্ঠিত হাই কমিশনার পদে প্রতিষ্ঠিত হন এবং ভারতবাসীর শিক্ষা প্রভৃতির সম্বন্ধে আংশিক উপকারের চেষ্টা করেন। ডার্ব্বানে মৎপ্রদর্শিত পথে ভারতবাসীদিগের জন্য এক কলেজ স্থাপিত হয়—শ্রীনিবাস শাস্ত্রীর নামে সেই কলেজ "শাস্ত্রীকলেজ" নামে অভিহিত হইয়াছে।

উত্তর রোডেসিয়া ও সিলোনের (Ceylone) ভূতপূর্ব্ব গভর্ণর স্যার হারবার্ট ষ্টান্‌লির হাই কমিশনার হইবার কথা হইয়াছিল, তাহা ঘটে নাই। পাঞ্জাব হাইকোর্টের ভূতপূর্ব্ব বিচারপতি Sir Quadir ও তৎপরে স্বর্গীয় রাজা সার হরনাম সিংহের পুত্র সিভিলিয়ান কানোয়ার মহারাজ বাহাদুর সিং হাই কমিশনার নিযুক্ত হন।

প্রলোভন দেখাইয়া কিম্বা জবরদস্তি করিয়া ভারত-প্রবাসী যে সকল ঔপনিবেশিকগণের আধুনিক প্রচলিত নিয়মানুসারে দেশে ফিরিয়া আসিতে বাধ্য হইতে হইতেছে, তাহাদের সকলের সম্বন্ধেই এই কথা—ইহা অপেক্ষা কষ্টদায়ক কথা খাটে। এক পুরুষ কিম্বা দুই পুরুষ পূর্ব্বে যাহাদের পূর্ব্ববর্ত্তিগণ দক্ষিণ আফ্রিকার উপকারার্থ প্রবাসে গিয়াছিলেন, তাহাদের পুত্র, পৌত্র, প্রপৌত্রগণ না জানে ভারতের কোন ভাষা, না জানে তাহাদের বংশের পূর্ব্বপরিচয় বা বাসস্থান, না আছে তাহাদের প্রচুর অর্থসংস্থান, না তাহাদিগকে ভারতবর্ষে কেহ কোন স্থান দেয়। Repatriation Scheme'এর বশবর্ত্তী হইয়া তাহাদিগকে দেশে ফিরান হইল, অথচ দেশে তাহাদের কোথাও স্থান

নাই—তাহারা সম্পূর্ণ অস্পৃশ্য ও অবাঞ্ছনীয়। তাহাদিগকে এই নিয়মের বশবর্ত্তী করিয়া এখানে আনা নিতান্ত ভ্রম ও অন্যায়—একথা তীব্রস্বরে আমি বহুবার বলিয়াছি এবং নিম্নতম কর্ত্তৃপক্ষগণের নিকট ইহা আমার গুরুতর অপরাধ। আমাদের ডেপুটেশন ফিরিয়া আসিবার পূর্ব্বে দক্ষিণ আফ্রিকার ডেপুটেশন এখানে আসিয়াছিল এবং এখান হইতে ও সরকার পক্ষ হইতে একাধিকবার দক্ষিণ আফ্রিকায় ডেপুটেশন গিয়াছে। সকলেই এই Repatriation Scheme সমর্থন করিয়াছেন। আমি ইহার ঘোর বিরোধী। যেদিন বড়লাট লর্ড রেডিং আমায় দক্ষিণ আফ্রিকায় পাঠান, সেইদিন আলিপুর বেলভেডিয়ার প্রাসাদে তাঁহার ঘরের দরজা পর্য্যন্ত আমার সঙ্গে আসিয়া, উচ্চৈঃস্বরে আমায় বারম্বার বলিয়াছিলেন—লোভ দেখাইয়া বা জোর করিয়া দেশে লোক ফিরাইবার আমি পক্ষপাতী নহি। এ কথা পূর্ব্বে বলিয়াছি, আবার স্মরণ করিতেছি ও করাইতেছি। আমার সনির্ব্বন্ধ অনুরোধে লর্ড আরউইনও আমার এ মতের কথঞ্চিৎ সমর্থন করিয়াছিলেন; কিন্তু পরবর্ত্তী ডেপুটেশনের মেম্বারগণ তাহা না করাতে বিশেষ অনর্থ ঘটিয়াছে। উপনিবেশপ্রত্যাগত অনেক লোক আমাদের "Refuge" নামক অনাথাশ্রমে স্থান লইতে বাধ্য হয়। তাহাদের নিকট আমরা সর্ব্বদা প্রত্যাগত ভারতবাসিগণের অমানুষ কষ্ট ও লাঞ্ছনার পরিচয় পাই। যাহা বলিয়াছি, তাহা আবার বলি—জোর করিয়া বা লোভ দেখাইয়া এই মুষ্টিমেয় ভারতীয় ঔপনিবেশিকগণকে দেশে ফিরাইয়া আনিবার নিয়ম নিতান্ত যুক্তি ও নীতি বিরুদ্ধ। যে ডেপুটেশন ১৯৩১ সালে দক্ষিণ আফ্রিকায় ভারত গভর্ণমেণ্টের পক্ষ হইতে গিয়াছিলেন, তাঁহারা যদি আমার এই চিরপ্রচলিত মতের সমর্থন করিতেন, তাহা হইলে আমার দক্ষিণ-আফ্রিকা-দৌত্য সম্পূর্ণ সফল হইত, তাহা হয় নাই।

ব্রিটিশ সাম্রাজ্যের সকল স্থানের অধিবাসিগণেরই উপনিবেশ-যাত্রার সম্যক্ অধিকার আছে—তাহা কেবল ভারতবাসীর পক্ষেই নিষিদ্ধ, ইহা অপেক্ষা গ্লানিকর আত্মসম্মান ও জাতি সম্মানের প্রতি আঘাত অসম্ভব। বর্ত্তমান এবং ভবিষ্যৎ গভর্ণমেণ্ট এ বিষয়ে সমূহ প্রতিকার না করিলে স্বায়ত্ত-শাসনচেষ্টা সবই বিফল ও হাস্যকর।

দূর উপনিবেশে যাহা ঘটিয়াছে ও ঘটিতেছে নিকটেও তাহাই ঘটিতেছে Ceylone, Singapur, Malaya প্রভৃতি সকল স্থানেই এই এক করুণ-কাহিনী। ভারতের "কুলি"কে এই সকল স্থানেই "মাথায় করিয়া লইয়া গিয়া পায়ে দলান" হইতেছে কর্ম্ম শেষে তাহাদিগকে মির্ম্মমভাবে বিতাড়িত করা হইতেছে। যে বলে যে ভারতবাসী "উপনিবেশ-প্রবৃত্তি-পরাঙ্মুখ" "ঘরমুখো" "কুনো" "অপদার্থ" নাগরিক সে অজ্ঞ অথবা মিথ্যাবাদী। সুবিধা, সাহায্য ও উৎসাহ পাইলে স্বাধীন দেশের লোকের ন্যায় এইরূপ পরিশ্রমী কৃতিও সর্ব্ববিষয়ে নির্ভর যোগ্য ঔপনিবেশিক দুর্লভ। দক্ষিণ আফ্রিকায় ইহা দেখিয়াছি ও বুঝিয়াছি। অন্যান্য সকল স্থানেই এই একই কাহিনী, এখন মালায়াদ্বীপেও এই ব্যাপার চলিয়াছে। সে বিষয়ে ইংরাজ পরিচালিত সংবাদ পত্রে প্রকাশ :—

"But as far as Malaya is concerned none will deny the big part that the Indian labourer has played in the economic development of Malaya and certainly the people of this country, neither the ruling race nor the indigenous inhabitants, wish to turn the Indian labourer out of Malaya. On the contrary he is very welcome here. Docility, loyalty to his Master and his simple mode of living have made the Indian

labourer in great demand." * * * "The policy of the Labour Department in repatriating large numbers of Indian Labourers has been criticized in the Malayan Press etc."

সহৃদয় গুণজ্ঞ এবং সত্যপ্রিয় বিদেশী মাত্রেই ভারতীয় ঔপনিবেশিকের এই সকল গুণ মুক্তকণ্ঠে স্বীকার করেন অথচ 'লঙ্কা ডিঙ্গাইবার' বেলা তাঁহার স্বজাতি দলবলের কেন 'মাথা হয় হেট' এতথ্যের নিরাকরণ এখনও হয় নাই সার্ব্বজনীন বিশ্বজনীন মঙ্গলের জন্য এ তথ্য নিরূপণ করিতেই হইবে। Yellow peril এবং Black perilএর ভয়ে যাঁহারা নিত্য ভীত তাঁহারা প্রাচ্যে White peril আতঙ্ক কথা ভুলিয়া যাওয়া সম্পূর্ণ নিরাপদ্ নহে।

এ সমস্যার পূরণ করিতেই হইবে তৎকল্পে বিন্দুমাত্রও সাহায্য-কল্পনায় এই গ্রন্থ নিতান্ত অসম্পূর্ণভাবেই প্রকাশিত হইল।

ঘরের ছেলে ঘরে ফিরিলাম। যাহাদের ফেলিয়া গিয়াছিলাম সবই প্রাণে প্রাণে বাঁচিয়া আছে ইহাই ভাগ্য। একটু দেখাশুনা করিয়া সিমলা যাত্রা—রিপোর্ট আলোচনা, মন্তব্য কথন ও শ্রবণ ধারাবাহিকরূপে হইল। সরকারী প্রথা প্রণোদিত পান ভোজন, আদর অভ্যর্থনা, সম্বর্দ্ধনা অভিনন্দনের অভাব হইল না। বন্ধুগণ প্রীতিপ্রকাশ করিলেন, শত্রুগণ মুখ বাঁকাইলেন, 'মধ্যস্থগণ' শুভইচ্ছা জ্ঞাপন করিলেন ভবিষ্যৎ সাফল্যের আশা ও আকাঙ্ক্ষা প্রকাশ করিলেন। কিছু পরে কমিশনের সভাপতি প্যাডিসন্ সাহেব নাইট উপাধিতে ঘোষিত হইলেন, সৈয়দ রেজা আলি পব্লিক সার্ভিস্ কমিশনের সদস্যপদ পাইয়া ধনাগমের উপায় পাইলেন, সেক্রেটারী জি, এস্, বাজপাই সাহেব সি, আই, ই উপাধিতে ভূষিত হইলেন, আমার ভাগ্যেও পড়িল সি, বি, ই ( Companion of the British Empire ) পালা শেষ—যবনিকা পতন।

১৯৩১ সালের Conference অধিবেশন উপলক্ষে Rev. Andrews পূর্ব্ববৎ শক্তি ও উৎসাহ সহকারে ভারতবাসীর মঙ্গলসাধনে প্রভূত চেষ্টা করেন। তখন সমস্যা শুধু দক্ষিণ আফ্রিকার নয়, পূর্ব্ব আফ্রিকাতেও ছাইয়া পড়িয়াছে। এরূপ যে ঘটিবে, তাহা আমি বুঝিয়াছিলাম, জানিয়াছিলাম এবং বলিয়াছিলাম।

তাহার পর পর্ব্বতের বহুদিন প্রসববেদনা অন্তে মূষিক প্রসবের পালা। ১৯২৬ সালে আমরা বহুযত্নে ও কষ্টে আপত্তিজনক আইনের রদ বদল জন্য সময় লইয়া আসিয়াছিলাম। ১৯২৭ সালের কন্‌ফারেন্সে কিয়ৎ পরিমাণে ভাঙ্গা গড়া করিয়া কোনও কোনও বিষয়ে নূতন সর্ত্ত সাব্যস্ত হয়। সে সর্ত্ত অনুসারেও কাজ না হওয়াতে ১৯৩১ সালে দ্বিতীয় কন্‌ফারেন্সের প্রয়োজন হয়। এই কয় বৎসরে যতদূর সম্ভব মধুর কথার ছায়ায় দক্ষিণ আফ্রিকা হইতে ভারতবাসীর বিতাড়ণ কার্য্য চলিয়াছে। তাহাতেও ইউনিয়ন গভর্ণমেণ্ট ও শ্বেত অধিবাসিগণের মন উঠে নাই। জমিজমা ও ব্যবসায় ও শ্রমিকনিয়ম সম্বন্ধে সামান্য যে সব সুবিধা ছিল, তাহাও অন্তর্দ্ধানের চেষ্টায় নূতন আইনের পাণ্ডুলিপি প্রস্তুত হইয়াছে। সেইজন্য ১৯৩১ সালের কনফারেন্সের প্রয়োজন হয়। সে নবনির্য্যাতন পালা আপাততঃ কিয়ৎপরিমাণে স্থগিত। Teilman Roos প্রমুখ বিশিষ্ট ভারত বিদ্বেষী সম্প্রদায় দক্ষিণ আফ্রিকা রাজনীতি ক্ষেত্রে সম্প্রতি হতবীর্য্য। General Hertzhog তাঁহাদের কথায় চলিতে বাধ্য হইতেন। এখন General Smutsএর সহিত তাঁহার দলের সন্ধিস্থাপিত হইয়াছে। উভয় দলে মিলিয়া হয়ত ভারতের মঙ্গল-কল্পে কিছু চেষ্টা করিতে পারেন কিন্তু 'যুঝিবার বেলা এক' মন্ত্রের সার্থকতা যদি আবার প্রতিপন্ন হয় তাহা হইলে বোধহয় Teilman Roos সম্প্রদায়ের বর্ব্বরতাও বরণীয় হইবে। এ সম্বন্ধে জেনারেল স্মাট্‌সের সহিত আমার পত্র ব্যবহার

হইয়াছিল তিনি ১৯৩৩ সালের ২রা মে তারিখের পত্রে আমায় লিখিয়াছেন :—

I hope that the political settlement come to here will really bring peace and quiet and redound to the happiness of all sections of our population. ভগবান তাহাই করুন। এ বিষয়ে যথার্থ সমালোচনা করিতে গেলেই অনেক অপ্রিয় কথা আসিয়া পড়িবে; এক্ষণে তাহা নিষ্ফল ও নিষ্প্রয়োজন। মন্দের ভাল হইয়াছে বলিয়া ধরিয়া লইতে হয়, তাহাই হউক। মোট কথা দাঁড়াইয়াছে এই যে, দক্ষিণ আফ্রিকার ভারতবাসিগণকে ভারতবর্ষে ফিরাইয়া আনিবার ব্যবস্থা নিষ্ফল হইয়াছে। পূর্ব্বাপর আমি যে মত প্রকাশ করিয়া আসিয়াছি, এবং যেজন্য গভর্ণমেণ্টের বিরাগভাজন হইয়াছি তাহা এতদিনে সমর্থিত হইয়াছে। ভারতবর্ষের যেরূপ জলবায়ু, যেরূপ রাষ্ট্রীয়, সামাজিক ও অর্থনৈতিক অবস্থা তাহাতে এই সকল হতভাগ্য ব্যক্তিকে দেশে ফিরাইয়া আনিবার ব্যবস্থা ও চেষ্টা ক্রূরতা ও বাতুলতা মাত্র।

দ্বিতীয় কথা, মুষ্টিমেয় যে ভারতবাসী এখনও দক্ষিণ আফ্রিকায় আছে, তাহাদের শতকরা ৮০ জন দক্ষিণ আফ্রিকাতেই জন্মিয়াছে—দক্ষিণ আফ্রিকাই তাহাদের দেশ—ভারতবর্ষ নয়। কোন কারণে কি নিয়মে তাহাদিগের সংখ্যা কমাইতে হইবে, তাহাদিগকে সম্পূর্ণরূপে দেশচ্যুত করিতে হইবে—ইহা ডাক্তার ম্যালন ও তাঁহার সহযোগিগণ বুঝিতে চেষ্টাও করেন নাই, বুঝাইবার চেষ্টার ভাণও করেন নাই। মাথা পাতিয়া একথা লইতে হইবে এবং ১৯৩১ সালের কমিশনও তাহাই করিয়াছেন।

তাহাদিগকে ভারতবর্ষে ফেরান অসম্ভব দেখিয়া ও স্বীকার করিয়া

এখন কথা চলিয়াছে যে, তাহাদিগকে "যেন তেন প্রকারেণ" দক্ষিণ আফ্রিকা হইতে বিতাড়িত করিয়া ফিজি, নিউগায়েনা প্রভৃতি জঘন্যতর দ্বীপে দ্বীপান্তরিত করা হইবে। তাহারা এখনও "না ঘাট্‌কা না ঘরকা"। স্যার ফজ্‌লি হোসেন বক্তৃতায় প্রলোভন দেখাইয়াছেন যে, উৎসাহশীল ভারতীয় যুবক শুধু দক্ষিণ আফ্রিকা হইতে নয় ভারতীয় ভিন্ন ভিন্ন প্রান্ত হইতেও এই সকল নবীনতর উপনিবেশে স্থান পাইলে সাফল্য ও রাজনৈতিক অধিকার প্রাচুর্য্য লাভ করিতে পারিবে। ফুটবলের ন্যায় তাহাদিগকে গড়াইয়া গড়াইয়া ভারত-গভর্ণমেণ্টের উপনিবেশ বিভাগ কবে কোনখানে কিভাবে সাফল্যমণ্ডিত করিবেন, শ্রীভগবানই জানেন।